হুজুগে মাতিয়া কোন রাজনৈতিক দলের পাল্লায় পড়িয়া তাহাদের মনোমত রচনা লিখিতে উদ্যত হইত। তাহাকে চিঠিও লিখিয়াছি একাধিকবার এই সব প্রসঙ্গে। কিন্তু এ সত্ত্বেও আমাদের অন্তরঙ্গতা নিবিড় ছিল। আমি তাহাকে শ্রদ্ধা করিতাম—সেও আমাকে শ্রদ্ধা করিত। ইহার একটা প্রমাণও পাইয়াছিলাম একটা সভায়। নিখিল-ভারত বঙ্গ-সাহিত্য-সম্মিলনের পাটনা শাখা আমাকে একবার সম্বর্ধনা দিয়াছিল। আমি পাটনা গিয়াছিলাম। তাঁহারা অন্যান্য সাহিত্যিকদের নিমন্ত্রণ করিয়াছিলেন। তারাশঙ্করকেও করিয়াছিলেন। অসুস্থতার জন্য তারাশঙ্কর আসিতে পারে নাই। সভা চলিতেছে—এমন সময় একটি ভদ্রলোক প্রবেশ করিলেন। বলিলেন—তারাশঙ্করবাবু এই অভিনন্দনপত্রটি পাঠাইয়া দিয়াছেন। এটি যেন সভায় পড়া হয়। সে অভিনন্দন-পত্রে তারাশঙ্কর যাহা লিখিয়াছিল, তাহা শুধু তারাশঙ্করই লিখিতে পারে। তাহাতে আমার অনেক প্রশংসা তো সে করিয়াছিলই, কিন্তু নিজের অজ্ঞাতসারে গুণগ্রাহী উদার তারাশঙ্করের ছবিও আঁকিয়াছিল সে।

আমি যখন ভাগলপুর ছাড়িয়া কলিকাতায় চলিয়া আসিলাম তখন তারাশঙ্কর মাঝে মাঝে আমার বাড়িতে আসিত। একদিন সে বলিয়াছিল, তুমি ভাগলপুর ছাড়িয়া এখানে আসিয়া ভুল করিয়াছ। এখানে কেহ তোমাকে বিশ্রাম দিবে না, খালি সভা করিতে হইবে। লেখা-পড়া এখনও একেবারে ছাড়ি নাই, কিন্তু তাহার কথাটা যে মিথ্যে নহে তাহাও বুঝিতেছি। ভাগলপুরের কাছেই মুঙ্গের ও জামালপুর। এই দুইটি স্থানে সভা উপলক্ষে একাধিকবার যাইতে হইয়াছিল।

মুঙ্গেরে ছিল আমার বন্ধু সুপ্রসিদ্ধ কথা-সাহিত্যিক শরদিন্দু বন্দ্যোপাধ্যায়। মুঙ্গের কলেজের ইংরেজির অধ্যাপক কালীকিঙ্কর সরকার যদিও নিজেকে আমার ভক্ত বলিয়া পরিচিত করিয়াছিলেন, কিন্তু আমি তাঁহাকেও সত্যই খুব শ্রদ্ধা করিতাম। সত্যই শ্রদ্ধেয় ব্যক্তি ছিলেন তিনি। ভাগলপুরেই তাঁহার সহিত আমার প্রথম আলাপ। তাঁহার ভগ্নীপতি ভাগলপুর জিলা স্কুলের হেডমাষ্টার ছিলেন। গ্রীষ্মের ছুটিতে তিনি তাঁহার দিদির কাছে আসিয়াছিলেন। সেই সময় আমার সহিত তাঁহার আলাপ হয়। আলাপ হইবার পর দেখিলাম অদ্ভুত তাঁহার স্মৃতি-শক্তি। আমার 'জঙ্গম' উপন্যাস হইতে পাতার পর পাতা মুখস্থ বলিতে পারিতেন। আমার কবিতা এবং গল্পও কণ্ঠস্থ ছিল তাঁহার। রবীন্দ্রনাথের কবিতা গড়-গড় করিয়া বলিয়া যাইতেন। ইংরেজ কবি ও লেখকদের লেখাও সব মুখস্থ। শেলি, কীটস্, বায়রণ, ব্রাউনিং, ইয়েটস্, ডিকেন্স, বার্ণার্ড-শ—কেহ বাদ

নাই। তাঁহার পাণ্ডিত্যের বহর ও স্মৃতিশক্তি দেখিয়া আমি অবাক হইয়া গিয়াছিলাম। তখন শনিবারের চিঠি-র সজনী আমাকে একটি উপন্যাস লিখিবার জন্য তাগাদা দিতেছিল। আমি ভাবিয়া পাইতেছিলাম না কি বিষয় লইয়া লিখি। নতুন বিষয় মনে না আসিলে আমার লেখার প্রেরণাই জাগে না। কালীকিঙ্করবাবু বললেন—আপনি শিকারের পটভূমিকায় একটা নূতন ধরণের বই লিখিয়া ফেলুন। মৃগয়া শুরু করিয়া দিলাম। রোজ যতটুকু লিখিতাম কালীকিঙ্করবাবু আসিয়া শুনিয়া যাইতেন এবং আমাকে প্রচুর উৎসাহ দিতেন। মৃগয়া বইটি তাঁহার নামে উৎসর্গ করিয়াছি। কালীকিঙ্করবাবু শুধু পণ্ডিত ছিলেন না, মহৎ লোক ছিলেন। বিবাহ করেন নাই। ছাত্রদেব লইয়াই থাকিতেন। অনেক গরীব ছাত্রকে পড়াইতেন, অনেকেব ব্যয়ভার বহন করিতেন। হঠাৎ অকালে হার্টফেল করিয়া মারা গেলেন।

তাঁহারই আমন্ত্রণে মুঙ্গের কলেজে সভাপতিত্ব করিতে গিয়াছিলাম। জামাল-পুবেয় সভাতেও তাঁহার সহিত দেখা হইয়াছিল। তাঁহার চিঠিতে ঠিকানা লেখার একটা বৈশিষ্ট্য ছিল। তিনি খামের বাঁ দিকের উপরের কোণে ঠিকানাটা লিখিতেন। জিজ্ঞাসা করিয়াছিলাম কেন এমন করেন? তিনি বলিলেন—আপনার নামের উপর পোষ্টাফিসের ছাপ পড়ুক, এটা আমি চাই না। এই মহৎ লোকটি অকালে চলিয়া গেলেন।

একবার জামালপুরের এক সভায় একটা কৌতুকজনক ঘটনা ঘটিয়াছিল। কথাটা হঠাৎ মনে পড়িল। সেই সভায় আবৃত্তি প্রতিযোগিতা হইয়াছিল এবং আমিই তাহার বিচারক ছিলাম। আমি সব শুনিয়া প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পুরস্কার কে কে পাইবে তাহাদের নাম লিখিয়া দিলাম। একটু পরে এক ভদ্রলোক আমার কানে কানে বলিলেন—আপনি তো আমাদের মহা মুশকিলে ফেলিলেন।

'কেন?'

আমাদের বড়বাবুর মেয়ে প্রতি বছর আবৃত্তিতে প্রথম হয়। আপনি তো তাহাকে কোনও পুরস্কারই দেন নাই। বড়বাবু চটিয়া যাইবেন এবং সে ধাক্কা আমাদের সামলাইতে হইবে। তিনি আমাদের একজন বড় পেট্রন। আমি বলিলাম—আমাকে কি করিতে হইবে বলুন। আমি যাহাদের প্রথম, দ্বিতীয়, তৃতীয় করিয়াছি, তাহার কিন্তু বদল করিতে পারিব না।

তিনি হাত কচলাইতে কচলাইতে বলিলেন, আপনি বড়বাবুর মেয়েকে স্পেশাল প্রাইজ দিন। সাপও মরিবে, লাঠিও ভাঙিবে না। ভদ্রলোকের

মুখের কাঁচুমাচু দেখিয়া বড়ই করুণা হইল। শেষে তিনি যাহা বলিলেন তাহাই করিতে হইল। বড়বাবুর মেয়েকে বেশ মোটা একটি ছবি-ওলা বই প্রাইজ দেওয়া হইল।

নানা সভার নানা টুকরা-টুকরা খবর মনে পড়িতেছে। একবার এলাহাবাদে প্রখ্যাত কবি ও চিত্রকর মহাদেবী বর্মণের নিমন্ত্রণে এলাহাবাদে গিয়াছিলাম। তিনি আমাদের প্রচুর অভ্যর্থনা করিয়াছিলেন। অন্যান্য ভাষার কবি ও লেখকরাও আমন্ত্রিত হইয়াছিলেন সে সভায়। অভ্যর্থনার কোনও ত্রুটি ছিল না। কেবল একটি বিষয়ে আমাদের অসুবিধা হইয়াছিল। আমরা মাছ, মাংস, ডিম প্রভৃতি খাইতে অভ্যস্ত। কিন্তু সেখানে সবই নিরামিষ ব্যাপার।

একদিন আমরা খাইতে বসিয়াছি এমন সময় কবি নিরালা আসিয়া উপস্থিত হইলেন। তিনি হিন্দী সাহিত্যিক, কিন্তু বাংলাদেশে বহুদিন ছিলেন শান্তি-নিকেতনে। তাঁহার কবিতা রবীন্দ্র-প্রভাবিত। হিন্দী সাহিত্যে 'ছায়াবাদী' কবিতার প্রবর্তক হিসাবে তাঁহার খ্যাতি শুনিয়াছি।

তিনি আসিয়াই আমাদের সামনে মাটিতে ধপ করিয়া বসিয়া পড়িলেন।

"খেতে বসেছেন? দেখি মহাদেবী আপনাদের কি খাওয়াচ্ছেন। মাছ কই?"

বলিলাম—"এখানে সব নিরামিষ। তবে আমাদের অসুবিধা হচ্ছে না—।"

"অসুবিধা নিশ্চয়ই হচ্ছে। মাছ না হলে যে বাঙালীর খাওয়া হয় না।"

এই সময় মহাদেবী প্রবেশ করলেন।

নিরালা বলিয়া উঠিলেন—"মহাদেবী, এ তোমার কেমন ভদ্রতা? বাঘকে নিমন্ত্রণ করে শাক খেতে দিয়েছ? আমি ওঁকে অন্য জায়গায় নিয়ে যাচ্ছি।"

এলাহাবাদের ডাক্তার মুখার্জির বাড়িতে খবর গেল যে এখানে আমরা নিরামিষ-ভোজীদের পাল্লায় পড়িয়াছি। তিনি তৎক্ষণাৎ আসিয়া আমাদের নিজেদের বাড়িতে লইয়া গেলেন। মাছ, মাংসের প্রাচুর্যে অভিভূত হইয়া গেলাম আমরা। ডাক্তারবাবুর নামটি মনে নেই। কিন্তু তাঁহার মত ভদ্র, অমায়িক লোক এক প্রবাসী বাঙালীদের মধ্যেই দেখা যায়। শুধু তিনি নন, বাড়ির সকলেই ভদ্র। তিনি নূতন বাড়ি করিয়াছিলেন। বোধ হয় আমি তাঁহার বাড়ির নামকরণ করিয়াছিলাম—"সুদক্ষিণা।"

এই প্রসঙ্গে আর একটি সভার কথা মনে পড়িতেছে। কানপুর। সেখানে ডাক্তার সুরেন সেন মহাশয় বিখ্যাত লোক। বহু জনহিতকর কার্য

করিয়াছেন। তাঁহারই প্রতিষ্ঠিত একটি স্কুলের হীরক-জয়ন্তী উপলক্ষে গিয়াছিলাম। স্কুলের বিশেষত্ব এই যে, ছেলেরা সেখানে প্রথম ভাগ পাঠে করিয়া ভরতি হয় এবং বি. এ. পাশ করিয়া বাহির হয়। স্কুল বদল করিবার প্রয়োজন হয় না। অন্য কোনওরকম ব্যবস্থা আছে কিনা জানি না। এই সভায় আমার ভাষণে আমি যাহা বলিয়াছিলাম তাহা লইয়াও গোলমাল হইয়াছিল। কাগজে খুব গালাগালি দিয়াছিল আমাকে। আমি বলিয়াছিলাম—আমাদের নৈতিক অধঃপতন আরম্ভ হয় পাল রাজত্বের শেষের দিকে, যখন বৌদ্ধধর্ম সহজিয়া সাহিত্যের ছদ্মবেশে অশ্লীল সাহিত্য প্রচার করিতে লাগিল। তাহার পর মুসলমান রাজত্বের সময় দুর্নীতির প্রবল বন্যায় দেশ ভাসিয়া গেল। আর একটি কথা বলিয়াছিলাম যে, বিহারীরা রাষ্ট্রভাষার মর্যাদা দেয় বলে হিন্দীকে খুব উঁচুদরের সাহিত্য বলিয়া মনে করেন। হিন্দীর সহিত আমাদের কোনও ঝগড়া নাই, কিন্তু কয়েকটি সত্য এবং ঐতিহাসিক ঘটনা মনে রাখা উচিত। প্রথম হিন্দী সংবাদপত্র বাঙালীরাই বাহির করেন, বিহারে বাঙালী ভূদেব মুখোপাধ্যায়ের চেষ্টার জন্যই কোর্টে উর্দুর বদলে হিন্দী প্রচলিত হয়। বাঙালী বিদ্যাসাগরই হিন্দী 'বেতাল পচিশি' হইতে বাংলা বেতাল পঞ্চবিংশতি অনুবাদ করেন। বর্তমান হিন্দী সাহিত্য প্রধানতঃ পুষ্ট হইয়াছে প্রাচীন এবং বর্তমান বঙ্গসাহিত্যের অনুবাদ করিয়া। এইখানেই এক ভদ্রলোকের বাড়িতে আমরা রাত্রিতে খাইবার জন্য নিমন্ত্রিত হইলাম। সেদিন খাবার কি ছিল মনে নাই, কিন্তু একটি কথা মনে আছে। তাহারা ছোট একটি মধুপর্কের বাটিতে ছোট মার্বেলগুলির মত কি একটা দিলেন। খাইয়া ফেলিলাম—ক্ষীর—নটক্ষীর। অতটুকু ক্ষীর যে কাহাকেও দেওয়া সম্ভব তাহা স্বচক্ষে না দেখিলে বিশ্বাস করিতাম না।

আর একটা সভার কথা মনে পড়িতেছে। কটকে নিখিল-ভারত বঙ্গসাহিত্য-সম্মেলন। সেবার মূল সভাপতি শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়, বিজ্ঞান-শাখায় ছিলাম আমি। আমার সঙ্গে লীলা তো ছিলই, আমার ছোট-মেয়ে করবীও ছিল। সভায় ছিলেন হেমলতা ঠাকুর (সাহিত্য-জগতের মেজ মা)। সভা বেশ ভালো হইয়াছিল। কিন্তু তাহার বিবরণ তেমন মনে নাই। মনে আছে চাল, ডাল এবং মেথি সাজাইয়া সভার মাঝখানে চমৎকার একটি আলপনার মত ছবি আঁকা ছিল। আর মনে আছে পারুল নামে ছোট একটি কালো মেয়েকে। দশ বারো বছর বয়স। সভায় গান গাহিয়াছিল কি না মনে নাই, কিন্তু আমাদের খুব সেবা করিয়াছিল। সে এখন কলিকাতায় থাকে। গৃহিণী হইয়াছে। সেই ছোট পারুল হারাইয়া গিয়াছে।

প্রদ্যোতের ভগ্নীপতি তখন উড়িষ্যার মুখ্যমন্ত্রী। তিনি আমাকে বলিলেন—আপনি আমাদের ষ্টেট গেস্ট্। আপনাকে আমরা একটি গাড়ি দিব এবং একজন 'গাইড' ও দিব। আপনি পুরী, কোনারক দেখিয়া আসুন। তাঁহার প্রাইভেট সেক্রেটারিকে তিনি আমাদের 'গাইড' স্বরূপ দিলেন। ঠিক করিলাম পুরী এবং কোনারক যাইব। চিল্কা-হ্রদ দেখিবার ইচ্ছা ছিল। কিন্তু আমার ডাক্তারী পেশায় খুব বেশী কামাই করিবার উপায় ছিল না। তাই চিল্কা দেখিবার বাসনাটা ত্যাগ করিলাম। প্রদ্যোৎও কটকে আসিয়া হাজির হইল। সে বলিল—আমার চাকর বুদ্ধকেও তুমি সঙ্গে লইয়া যাও। ও চমৎকার রাঁধিতে পারে। একটু পরে মুখ্যমন্ত্রীর পি. এ. মহাশয় আমার সহিত দেখা করিয়া বলিলেন যে তাঁহার স্ত্রীও জগন্নাথ দর্শন করিতে চান। তাঁহাকে যদি সঙ্গে লই আমার আপত্তি আছে কি, আমি বললাম গাড়িতে যদি স্থান-সঙ্কুলান হয় আমার আপত্তি নাই। তিনি আশ্বাস দিলেন একটি বড় গাড়িরই ব্যবস্থা তিনি করিয়াছেন। সমুদ্রের ঠিক ধারেই গভর্ণমেণ্টের ডাক-বাংলো। সেখানে গিয়া উঠিলাম। স্তম্ভিত হইয়া বসিয়া রহিলাম, কয়েক মুহূর্ত বসিয়া রহিলাম। কারণ সেই আমার প্রথম সমুদ্র-দর্শন। তাহার পর সমুদ্রের ধারে নামিয়া গেলাম। দেখিলাম, জেলেরা সামুদ্রিক মাছ বিক্রয় করিতেছে। বুদ্ধের পরামর্শে দুই-তিনরকম সুস্বাদু মাছ কিনিয়া ফেলিলাম। দুই টাকায় অনেক মাছ পাওয়া গেল। বাটা মাছের মত একরকম মাছ ( মুখটি কিন্তু লাল নয়, সবুজ ) দেখাইয়া বুদ্ধ বলিল—এ মাছের ঝাল নাকি অমৃতোপম, বেশি করিয়া কিনুন। কিনিলাম। কিন্তু ডাক-বাংলোর একটি ঘরে সেক্রেটারি মহাশয়ের গোঁড়া স্ত্রী বসিয়াছিলেন। তিনি বলিলেন—পুরীতে আসিয়া প্রথমে জগন্নাথের প্রসাদ খাইতে হয়। সেক্রেটারি মহাশয় কটক হইতে 'ফোন' করিয়া আমাদের জন্য 'কণিকা'-ভোগের ব্যবস্থা করিয়াছেন। গাড়ি লইয়া তিনি সে ভোগ আনিতে গিয়াছেন। ভোগ না খাইয়া অন্য কিছু খাওয়া অনুচিত। সুতরাং মাছগুলি পড়িয়া রহিল। বুদ্ধ আশঙ্কা করিতে লাগিল—তখনই রাঁধিয়া না ফেলিলে মাছ পচিয়া যাইবে। আমি বলিলাম—তীর্থস্থানে যখন আসিয়াছি তখন সেখানকার নিয়ম মানিয়া চলাই উচিত। মাছগুলি ঝোলাতেই রহিল। বেলা ক্রমশঃ বাড়িতে লাগিল। যখন দুইটা বাজিল তখনও সেক্রেটারি মহাশয়ের দেখা নাই। সকলেই ক্ষুধিত হইয়া বসিয়া রহিলাম। বেলা আড়াইটা নাগাদ সেক্রেটারি ফিরিলেন। বলিলেন—আজ ভোগ হইবে না। একজন অচ্ছুৎ নাকি ভোগের হাঁড়িটা ভোগ দিবার পূর্বেই দেখিয়া ফেলিয়াছে। সে ভোগ পুতিয়া ফেলা হইয়াছে। সুতরাং

আজ আসুন আমরা এখানেই রান্না করিয়া খাই। আমি বাজার হইতে চাল-ডাল-তরি-তরকারি গুঁড়া মশলা কিনিয়া আনিয়াছি। ঘি, তেল, মাখনও। তাই এত দেরি হইয়া গেল। এখানে ডাক-বাংলোতে বাসন-পত্র সব আছে। বুদ্ধ মাছের ঝাল চমৎকার রাঁধিয়াছিল। আমার মনে হইল ইহা বোধ হয় স্বয়ং জগন্নাথ-দেবেরই ষড়যন্ত্র। তিনি অন্তর্যামী, তিনি বুঝিতে পারিয়াছিলেন মনে মনে আমি সমুদ্রের মাছ খাইতে ইচ্ছুক। তিনি কৌশল করিয়া আমার ইচ্ছাটা পূর্ণ করিয়া দিলেন।

সরকারী নুলিয়াদের সহায়তায় সমুদ্রস্নান করিলাম। সরকারী হেড-পাণ্ডা আমাদের জগন্নাথমূর্ত্তিও দর্শন করাইলেন। পাণ্ডাদের সাহায্য ব্যতীত জগন্নাথের দর্শন পাওয়া অসম্ভব। মন্দিরের ভিতর অন্ধকার এবং নানা জায়গায় নানা মাপের সিঁড়ি। সুতরাং মনে মনে বারম্বার আওড়াইতেছিলাম—হাত ধরে তুমি নিয়ে চল সখা। জগন্নাথদেবের সামনা-সামনি গিয়া সুভদ্রা-বলরামকে দর্শন করিয়া প্রণাম করিলাম। আমার হঠাৎ মনে হইল, এদেশে কুষ্ঠরোগ এবং ফাইলেরিয়া খুব বেশি হয় বলিয়াই বোধ হয় এখানকার দেবতাদের এই বীভৎস মূর্তি। আমরা দুরারোগ্য ব্যাধিকেও যে দেবতারূপে পূজা করি তাহার প্রমাণ 'মা শীতলা' এবং 'ওলাবিবি'। জগন্নাথদেব, সুভদ্রা এবং বলরামের কপালে মূল্যবান দামী পাথর আছে। এত বড় নীলা আগে কখনও দেখি নাই। পুরীর অন্যান্য দ্রষ্টব্য স্থানগুলিও একে একে দেখিলাম। জগন্নাথদেবের মামীর (?) বাড়িতে প্রচুর বাঁদরের ভিড়। পুরীতে জাতি-বিচার নাই। নানাস্থানে নানা জাতের দোকানদার 'ভাত' বিক্রয় করিতেছে দেখিলাম। ভাতের এমন ফলাও কারবার অন্য কোথাও দেখি নাই।

পরদিন 'কোনারক' অভিমুখে যাত্রা করিলাম। বুদ্ধ সঙ্গে ছিল, খাদ্যের ভাণ্ডারও পূর্ণ ছিল, বৈচিত্র্যের অভাব হয় নাই। আমরা সরকারী 'অতিথি' বলিয়া সেখানকার হোটেল হইতেও 'ভালো-মন্দ' কিছু পাওয়া গেল। স্তম্ভিত হইয়া গেলাম 'কোনারক' দেখিয়া। অতীত মহিমার এ কি বিরাট প্রতীক। যদিও অনেক জায়গা ভাঙিয়া পড়িয়াছে, তবুও এখনও যাহা আছে তাহা বিস্ময়কর। শুনিলাম এটি সূর্যমন্দির ছিল। মন্দিরটি সূর্য-দেবতার সপ্তাশ্ববাহিত রথ। অশ্বগুলি সব নষ্ট হয় নাই, যেগুলি হয় নাই, সেগুলি বিস্ময়কর ভাস্কর্যের অপূর্ব নিদর্শন। অন্যান্য অনেক হিন্দু মন্দিরে যেমন, এখানেও তেমনি যৌন-ক্রীড়া-রত নর-নারীর ছড়াছড়ি। মনে হইল মূর্তিগুলি যেন নীরব ভাষায় বলিতেছে—বাপু হে,

সারাজীবন তো এই সব করিয়া কাটাইয়াছ—এবার মন্দিরের ভিতর ঢুকিয়া আসল দ্রষ্টব্যটি দেখিয়া যাও। আরও শুনিলাম কোনারক মন্দিরের ভিতর আগে নাকি একটি শক্তিশালী চুম্বক বসানো ছিল। লৌহনির্মিত কোন জাহাজ ইহার কাছাকাছি আসিতে পারিত না। চুম্বকের টানে লোহার জোড় খুলিয়া যাইত। হয়ত এ সূর্যমন্দির পুরাকালে দুর্গের স্থান অধিকার করিয়াছিল। অসম্ভব কিছুই নয়, সবই হইতে পারে। ডানিকেন সাহেব হয়ত বলিবেন পৃথিবীতে আশ্চর্যজনক যাহা কিছু আছে সবই নাকি গ্রহান্তরের মানুষের তৈরি। তাঁহার কল্পনাকে বাহাদুরি দিই। কিন্তু এই মানুষই যে একদা অসাধ্যসাধন পটিয়সী শক্তির অধিকারী ছিল এইরূপ কল্পনা তিনি কেন করিলেন না বুঝিতে পারি না। এই মানুষই আকাশবিহার করিতেছে, এটম্ বম্ বানাইতেছে—সে যুগেও হয়তো তাহারা প্রতিভা ও শক্তির যে পরিচয় দিয়াছিল তাহারই কিছু চিহ্ন আমরা এখন দেখিতে পাইতেছি। গ্রহান্তর হইতে লোক আমদানি করিবার কি প্রয়োজন? মানুষ অসীম শক্তিধর। সে সব করিতে পারে।

হঠাৎ মনে হইল সভা-সমিতির কথা যদি ক্রমশঃ লিখিয়া যাই বই তো মহাভারত হইয়া যাইবে। জীবনে অনেক সভা-সমিতিতে যোগ দিয়াছি। সব সভার সব কথা মনেও নাই। তবে সব মিলাইয়া মনে যে অনুভূতিটা জাগিয়া আছে তাহা একরঙা স্বস্থান ত্যাগ করিয়া সভার ভিড়ে বসিয়া সময় নষ্ট করিতে ভালো লাগে না। যেখানে যেখানে গিয়াছি সনির্বন্ধ অনুরোধের জবরদস্তিতে গিয়াছি। একবার কেরলে ইণ্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েশনের এক সভায় গিয়াছিলাম। আমার বড় ছেলে অসীম তখন ভেলোরে মেডিকেল অফিসার ছিল। লীলাও আমার সঙ্গে গিয়াছিল। সভাটা উপলক্ষ্য। আমাদের আসল লক্ষ্য ছিল এই সুযোগে দাক্ষিণাত্য অঞ্চলটা একবার দেখিয়া আসা। অসীম হাসপাতাল হইতে ছুটি লইয়া মাদ্রাজ স্টেশনে আসিয়া আমাদের সহিত যোগ দিল। আমরা কলিকাতা হইতে মাদ্রাজ মেল একটি 'কুপে' পাইয়াছিলাম। সুতরাং মাদ্রাজ পর্যন্ত নির্বিঘ্নে আসা গেল। মাদ্রাজে আসিয়া আমরা নিজেদের অসীমের হাতে সঁপিয়া দিলাম। সেই সব ব্যবস্থা করিতে লাগিল। মাদ্রাজী কুলিগুলি খুব ভালো। যে মাদ্রাজী নিরামিষ হোটেলে আমরা উঠিলাম সে হোটেলটিও বেশ পরিষ্কার পরিচ্ছন্ন। খাওয়ার সঙ্গে দুধ বা দই দেয়। খাওয়ার পর এক টুকরা নারিকেল ও পান, সুপারি দেয়। পানে চুণ থাকে না। আমরা কোথায় কি কি দেখিব অসীমই হোটেল-ওলার সহিত বসিয়া এবং গাইড-বুক দেখিয়া তাহা ঠিক করিল। অতঃপর আমরা যাহা

করিলাম—তাহাকে ভ্রমণ বলে না, ঝটিকা-ভ্রমণ বলা যাইতে পারে। যাহা দেখিলাম মনে নাই। 'কাজাগাম'-পন্থী লোকেরা শত চেষ্টা করিয়াও এ দেশের লোকের মন হইতে আর্য প্রভাব মুছিয়া ফেলিতে পারিবেন না। সমস্ত দেশ জুড়িয়া বিষ্ণু, শিব, ষাঁড এবং গণেশের মূর্তি। নীলা দিয়া প্রস্তুত যে মূর্তিটি বিশ্ববিখ্যাত সেটিও নটরাজের মূর্তি। মনে হইল প্রাচীন আর্য-সভ্যতাকে যেন দাক্ষিণাত্যই ধরিয়া রাখিয়াছে। ত্রিবান্দ্রামে আমাদের ডাক্তারি মীটিং কোনক্রমে সারিয়া আমরা কন্যাকুমারীতে গিয়া হাজির হইলাম। গিয়াই মনে হইল জীবন সার্থক হইয়া গেল। বঙ্গোপসাগর, ভারত মহাসাগর এবং আরব সাগর—এই তিন সমুদ্রের মিলন-পাবাবারে সূচ্যগ্র হইয়া প্রবেশ করিয়াছে আমাদের ভারত-ভূমি। জলে নামিয়া কুমারিকা অন্তরীপের শেষ-প্রান্তে গিয়া দাঁড়াইলাম একবার। মনে হইল মা বোধ হয় সমুদ্রে স্নান করিবেন বলিয়া নামিতেছিলেন, কিন্তু কোন কারণে যেন নামা হয় নাই। বাধা পড়িয়াছে। এখানকার কন্যাকুমারীর বিবাহও বিঘ্নিত হইয়াছে। হিমালয় হইতে স্বয়ং মহাদেব তাঁহাকে বিবাহ করিতে আসিতেছিলেন, দেবতাদের চক্রান্তে পথে আটকাইয়া পড়িয়াছেন। কন্যাকুমারী কিন্তু আজও মালা হাতে তাঁহার অপেক্ষায় দাড়াইয়া রহিয়াছেন। বিবাহের মাঙ্গলিক দ্রব্যাদি সমুদ্রের জলে ভাসিয়া বেড়াইতেছে। কন্যাকুমারী হইতে ধনুষ্কোটিতে গিয়াছিলাম। ধনুষ্কোটি একটি দ্বীপ। অসংখ্য ঝিনুক ও ঝিনুক-জাতীয় সামুদ্রিক প্রাণীর খোলায় পরিপূর্ণ দ্বীপটি। দ্বীপকে ঘিরিয়া উত্তাল তরঙ্গমালা। সত্যই এক একটি তরঙ্গ তালগাছের মতই উঁচু! অবাক হইয়া সমুদ্রের তাণ্ডব-নৃত্য দেখিলাম।

সভা উপলক্ষে নানা স্থানে গিয়াছি। সব সভার বর্ণনা দিলে আপনাদের ধৈর্যচ্যুতি ঘটিবে। সুতরাং সব সভার কথা লিখিব না। রেঙ্গুনের প্রবাসী বাঙালীদের আমন্ত্রণে একবার রেঙ্গুন গিয়াছিলাম, সেখানকার সভার মূল সভাপতি হইয়া। আমি আমার অভিভাষণটি লিখিয়া পূর্বেই সজনীকে পাঠাইয়া দিয়াছিলাম। সে সেটি ছাপাইয়া রাখিয়াছিল। আমি ও লীলা নির্দিষ্ট দিনে ভাগলপুর হইতে কলিকাতায় পৌঁছাইলাম এবং কলিকাতায় আসিয়া রেঙ্গুনযাত্রী প্লেনটি ধরিলাম। ইহার পূর্বে কখনও প্লেনে চড়ি নাই। যখন আকাশে উড়িলাম ভয়-ভয় করিতে লাগিল। কিছুক্ষণ পরেই বঙ্গোপসাগরের উপর দিয়া গেলাম। মনে হইল নীচে একটি সুনীল কাপড় যেন পাতা রহিয়াছে।

তিন ঘণ্টায় রেঙ্গুন পৌঁছাইয়া গেলাম। মনোজবাবু এবং আরও কয়েকজন বাঙালী ভদ্রলোক আমাদের জন্য অপেক্ষা করিতেছিলেন। মনোজবাবু গাড়ি

আনিয়াছিলেন, তাঁহার গাড়িতেই তাঁহার বাসায় গেলাম। তাঁহার বাসাতেই আমাদের থাকিবার ব্যবস্থা হইয়াছিল। মনোজবাবু রেঙ্গুনে ইউনাইটেড কমার্শিয়াল ব্যাংকের এজেন্ট ছিলেন। তাঁহার সহিত আমাদের আত্মীয়তাও ছিল। তিনি আমার তৃতীয় ভ্রাতা লালমোহনের মামাশ্বশুর। বিখ্যাত সাধু মোহনানন্দ তাঁর দাদা। মনোজবাবু আমাদের যে যত্ন করিয়াছিলেন তাহা অবর্ণনীয়। নানারকম সুখাদ্যের সহিত আন্তরিক ভদ্রতার যোগাযোগ ঘটিয়াছিল। তিনি আমাদের জন্য একটী বর্মিনী চাকরাণী রাখিয়াছিলেন। মেয়েটির কর্মতৎপরতা দেখিয়া অবাক হইয়া গিয়াছিলাম। আসিয়া একটি কথা বলিত না। কেবল কাজ করিত। আমাদের বিছানা তুলিয়া পরিচ্ছন্ন করিয়া রাখিত, আমাদের জুতা পরিষ্কার করিত, আমাদের কাপড় কাচিয়া শুকাইয়া ইস্ত্রি করিয়া দিত। নীরবে আমাদের ফাই-ফরমাস শুনিত। তাহার এই নীরব নিপুণতা মুগ্ধ করিয়াছিল আমাদের। মনোজ-বাবুর গাড়িতে চড়িয়াই রেঙ্গুনের যাহা কিছু দ্রষ্টব্য তাহা দেখিয়াছিলাম। রেঙ্গুনের প্রধান দ্রষ্টব্য সেখানকার গোল্ডেন প্যাগোডা—যেখানে প্রকাণ্ড একটি বুদ্ধমূর্তি স্থাপিত আছে। মূর্তিটি উচ্চতায় প্রায় একতলা বাড়ির সমান। শাদা মূর্তি। চোখ দুটি অদ্ভুত। সেদিকে কিছুক্ষণ চাহিয়া থাকিলে মনে হয় মূর্তিটি যেন জীবন্ত, এখনই কথা কহিবে। মনটা কেমন যেন তন্দ্রাবিষ্ট হইয়া যায়। প্যাগোডায় ছোট বড় অনেক মূর্তি আছে। প্রত্যেক মূর্তির সম্মুখেই ধূপ জ্বলিতেছে। এই প্যাগোডাই রেঙ্গুনের প্রাণ-কেন্দ্র। রেঙ্গুন শহরের মধ্যে যেখানেই যান—এই স্বর্ণ-প্যাগোডার চূড়াটি দেখিতে পাইবেন। এই প্যাগোডাকে কেন্দ্র করিয়া উহাদের হাটবাজারও বসে। তরিতরকারি মাছমাংস সব পাওয়া যায়। যে সব বর্মী বৌদ্ধ তাঁরা অহিংস বলিয়া মাছ, পাঁঠা, ভেড়া, মুর্গি, ছাগল, গরু কাটেন না। অবৌদ্ধদের পয়সা দিয়া কাটাইয়া নেন এবং পরে মৃত মাছ-মাংস বিক্রয় করেন এবং খানও। এক জায়গায় দেখিলাম—জমা-রক্ত ( Blood Clots ) বিক্রয় হইতেছে। উহা নাকি বর্মীদের নিকট সুখাদ্য। বর্মীদের পচা জিনিস খাইবার দিকেও একটা প্রবণতা আছে। পচা মাছ-মাংসও বিক্রয় হইতেছে দেখিলাম। রেঙ্গুনের দ্বিতীয় দ্রষ্টব্য ইরাবতী নদী। প্রকাণ্ড চওড়া নদী। স্বচ্ছ জল। সবচেয়ে আশ্চর্যজনক ওখানকার সভা। কলিকাতা শহরে ও রকম সভার কথা কেহ বোধ হয় ভাবিতেও পারেন না। টিকিট করিয়া সভা। টিকিটের দাম ১০.০০ হইতে ১০০.০০ পর্যন্ত। বিরাট 'হলে' সভা। সে 'হল'-এ দর্শকের এত 'ভীড়' যে অনেকে টিকিট কিনিয়াও স্থান পায় নাই। দাঁড়াইয়া আছে। এ রকম সভা বঙ্গবাসীরা কল্পনা করিতে পারে না। কারণ

তাহারা সব জিনিসই 'ফোকটে' করিতে চায়। ট্রেনেও টিকিট কাটিয়া চড়ে না অনেক সময়। আমি মূল সভাপতি ছিলাম। প্রবোধ সান্যাল ছিলেন সাহিত্য শাখার সভাপতি আর সঙ্গীত বিভাগে ছিলেন আব্বাসউদ্দীন। তিনি দ্বিতীয় দিন আসিয়াছিলেন এবং পল্লীগীতি গাহিয়া সভা মাৎ করিয়া দিয়াছিলেন। তাঁহার সহিত আলাপ করিয়া আমি পুলকিত হইলাম। বলিলেন—আপনার আমি একজন ভক্ত, আপনার সব বই কিনিয়া পড়ি। তাঁহার গাওয়া সব রেকর্ড আমি কিনিয়াছি, এ কথা প্রত্যুত্তরে বলিতে পারিলে আমার মুখরক্ষা হইত। কিন্তু মিথ্যা কথা বলিতে পারিলাম না। তবে আব্বাসউদ্দীনের পল্লীগীতির সত্যই আমি একজন ভক্ত। পল্লীগীতির মধ্যে তিনি প্রাণ সঞ্চার করিতে পারিতেন। রেঙ্গুনে তাহার সান্নিধ্যলাভ করিয়া সত্যই বড় ভালো লাগিয়াছিল।

রেঙ্গুনে বহু প্রবাসী বাঙালী পরিবার আমাকে খাওয়াইবার জন্য নিমন্ত্রণ করিয়াছিলেন। সকলের নিমন্ত্রণ রক্ষা করিতে হইলে আমাকে আরও কয়েকদিন রেঙ্গুনে থাকিতে হইত। তাহা আমার পক্ষে সম্ভব ছিল না। তাই অধিকাংশ বাড়িতেই আমি যাইতে পারি নাই। একটা বাড়িতে কিন্তু যাইতে হইয়াছিল। সভা হইতে মোটরে করিয়া ফিরিতেছিলাম, একজন ভদ্রলোক হাত তুলিয়া মোটর থামাইলেন। তিনি আমাকে বলিলেন—পাশেই আমার বাড়ি। আপনি পাঁচ মিনিটের জন্য আমাদের বাড়িতে চলুন। আমি বলিলাম, আমি কিন্তু কিছুই খাইব না। এখনই যাইতেছি। তিনি বলিলেন—আপনি শুধু একবার চলুন। তাঁহার আগ্রহাতিশয্যে তাহার বাড়িতে গেলাম। তিনি আমাকে একটি ঘরের মধ্যে লইয়া গেলেন। সেখানে দেখিলাম একটি টেবিলের উপর একটি যুবকের ফটো রহিয়াছে। ফটোতে একটি মালাও রহিয়াছে। ঘরের মধ্যে একটি ক্রন্দমানা মহিলাও রহিয়াছেন। ভদ্রলোক বলিলেন—এটি আমার ছেলের ফটো। সে আপনার খুব ভক্ত ছিল। সে রেঙ্গুনের বাহিরে গিয়াছিল, আপনার সহিত দেখা করিবার জন্য, আজ তাহার আসিবার কথা। পথে কম্যুনিষ্ট গুণ্ডারা কাল তাহাকে খুন করিয়াছে। তাহার আত্মা হয়ত এখানে আসিয়াছে। তাই পাঁচ মিনিটের জন্য আপনাকে এখানে আসিতে বলিলাম। এই বলিয়া ভদ্রলোক হাউ-হাউ করিয়া কাঁদিয়া উঠিলেন। আমি নির্বাক হইয়া দাঁড়াইয়া রহিলাম।

সভা-প্রসঙ্গ এইখানেই শেষ করি। সভায় প্রায় একই ধরনের কার্যক্রমের পুনরাবৃত্তি হয়। নূতন বড় একটা কিছু থাকে না। আমি সভায় বক্তৃতা দিবার জন্য আমার বক্তৃতা লিখিয়া লইয়া যাইতাম। আমার ভাষণগুলি দুইটি পুস্তকে

সঙ্কলিত হইয়াছে—'শিক্ষার ভিত্তি' ও 'মনন' গ্রন্থে। 'শিক্ষার ভিত্তি' ভাষণটি আমি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আমন্ত্রণে দিয়াছিলাম। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আমন্ত্রণে আমি দ্বিজেন্দ্রলাল সম্বন্ধেও চারটি বক্তৃতা দিয়াছিলাম। সেগুলিও 'দ্বিজেন্দ্র-দর্পণ' গ্রন্থে সঙ্কলিত হইয়াছে। এমনই প্রবন্ধ কেউ পড়ে না, তাই প্রবন্ধ বড় একটা লিখি না। নাটকও অভিনীত না হইলে বড় একটা বিক্রয় হয় না। নাটক অভিনয় করাইতে হইলে যে শ্রেণীর লোকেদের ঘনিষ্ঠ সংশ্রবে আসিতে হয়, সে শ্রেণীর লোকদের সহিত ঘনিষ্ঠতা করিবার সুযোগ বড একটা পাই নাই। চেষ্টা করিলে অবশ্য সুযোগ করিয়া লইতে পারিতাম, কিন্তু সে প্রবৃত্তিও হয় নাই। তবু আমি নিজের প্রেরণার তাগিদেই অনেক নাটক লিখিয়াছি। মনে যখন একটা গল্পের প্লট আসে তখন যে আঙ্গিকে লিখিলে তাহা সর্বোৎকৃষ্টভাবে বলা যায় আমি সেই আঙ্গিকেই লিখিয়াছি। এজন্য আমার অনেক গল্প নাটকের আঙ্গিকে লেখা, যদিও সে সব নাটক কচিৎ অভিনীত হইয়াছে। আমার অনেক গল্প অবশ্য সিনেমায় হইয়াছে। আমার শ্রী মধুসূদন এবং বিদ্যাসাগরের নকলে অনেকে মধুসূদন ও বিদ্যাসাগরের জীবনচরিত লইয়া নাটক লিখিয়াছেন। আমার সংলাপ এবং আমার সৃষ্ট চরিত্রগুলি অপহরণ করিয়া তাঁহারা কিছু অর্থ উপার্জন করিয়াছেন। মধুসূদন এবং বিদ্যাসাগর ছাড়াও অনেক বডলোক এ দেশে জন্মগ্রহণ করিয়াছেন। কিন্তু তাঁহাদের কাহাকেও লইয়া উক্ত নাট্যকারগণ নাটক লেখেন নাই। কারণ প্রকৃত নাটক লিখিতে হইলে যে প্রতিভার প্রয়োজন তাহা তাঁহাদের নাই। অপহরণের তাঁহারা সুদক্ষ। আমাদের দেশের এই প্রবৃত্তি দেখিয়া আমি আর জীবনী-নাটক লিখি নাই। ভাগলপুরে আমি ১৯৬৮ খৃষ্টাব্দ পর্যন্ত ছিলাম এবং সেখানে আমার জীবন-ধারা প্রায় একই গতিতে প্রবাহিত হইতেছিল। ডাক্তারি, সাহিত্য এবং নিজের খেয়াল-খুশী লইয়া থাকিতাম। রোগীর চাপে ডাক্তারি করিতাম এবং প্রকাশকদের চাপে লিখিতাম। অনেক প্রকাশক আমাকে অগ্রিম টাকা দিতেন। তাঁহাদের সঙ্গে শর্ত থাকিত পরবর্তী বই লিখিলে তাঁহাদের দিব। ইহার বেশী কোনও শর্তে আমি আবদ্ধ হই নাই। বেঙ্গল পাবলিশার্স আমার দুই ছেলের পড়ার খরচ মাসে মাসে দিতেন। তাহারা প্রেসিডেন্সী কলেজে I Sc. পড়িয়াছিল। তাহার পর একজন মেডিকেল কলেজে ডাক্তারি পড়ে, ইহার নাম অসীম। আমার ছোট ছেলে চিরঞ্জন শিবপুর কলেজে B. E. পড়িবার জন্য ভর্তি হয়। ইহাদের পড়ার খরচ বেঙ্গল পাবলিশার্স দিয়াছিল এবং সে সব টাকা বই লিখিয়া শোধ করিয়াছিলাম। ডি. এম. লাইব্রেরীর গোপালদাও আমাকে অনেক

টাকা অগ্রিম দিয়া অসময়ে আমার অনেক উপকার করিয়াছেন। আমার দুই মেয়ে কেয়া আর করবী। তাহাদের বিবাহ কলিকাতাতেই দিয়াছিলাম। তাহাদের বিবাহের খরচের অনেক টাকা গোপালদা দিয়াছিলেন। তাঁহাকেও বই দিয়াই সব টাকা শোধ করিয়াছি। টাকা শোধ করিতে হইবে এ চাপ যদি না থাকিত তাহা হইলে হয়তো আমি এত বই লিখিতাম না। শুনিয়াছি বিখ্যাত ইংরেজী উপন্যাস-লেখক স্কটও নাকি ঋণের চাপে পড়িয়া বই লিখিয়াছিলেন। তাগিদ না থাকিলে সত্যই বেশি লেখা যায় না। রবীন্দ্রনাথকেও অর্থের তাগিদে বই লিখিতে হইয়াছে। আমি অবশ্য যা তা আবোল-তাবোল লিখিয়া আমার ঋণশোধ করিতে পারিতাম। কিন্তু তাহা আমি করি নাই। আমি প্রতিটি বইতে নূতন স্বাদ পরিবেশন করিয়া ভালো বই লিখিবার চেষ্টা করিয়াছি। পারিয়াছি কি না তাহা মহাকাল বিচার করিবেন। আমার সমসাময়িক কালের বিচারে আমার তেমন আস্থা নাই, কারণ তাহা পক্ষপাতদুষ্ট হইতে পারে।

আমার এই জীবনচরিতে আমার পারিবারিক খবর বিশেষ দিই নাই। আমার লেখক-জীবনে সক্রিয়ভাবে সাহায্য করিয়াছেন আমার স্ত্রী লীলাবতী। তিনি আমার অধিকাংশ পাণ্ডুলিপির প্রথম পাঠিকা। তাঁহার মনোমত হইলে আমি লেখা ছাপিতে দিতাম। না হইলে দিতাম না। এই বিষয়ে আমার আরও দুই বন্ধু সহায়ক ছিলেন—শ্রীঅমূল্যকৃষ্ণ রায় এবং অধ্যাপক গিরিধর চক্রবর্তী।

আমার পিতা আমার সাহিত্য লইয়া বিশেষ কোনও আলোচনা করেন নাই। শুধু আমার 'দ্বৈরথ' সম্বন্ধে বলিয়াছিলেন—বইটি ভালো হয়েছে। আমার বাবার মৃত্যু হয়—১৯৫৪ খৃষ্টাব্দে, বোধ হয় ফেব্রুয়ারি মাসে। তারিখটা ঠিক মনে পড়িতেছে না। বাবা তাঁর শেষ জীবনটা মনিহারীতেই কাটাইয়াছিলেন। পক্ষাঘাতে আক্রান্ত হইয়া এক বছর শয্যাশায়ী ছিলেন। আমরা মাঝে মাঝে গিয়া দেখিয়া আসিতাম। তাঁহার শরীর একটু খারাপ হইয়াছে খবর পাইলেই আমরা সপরিবারে মনিহারী চলিয়া যাইতাম। মনিহারীতে বাবার যেরূপ সেবা-যত্ন হইয়াছিল ভাগলপুরে তাহা হওয়া সম্ভব ছিল না। মনিহারীতে আমাদের চাষের বাড়িতে অনেক চাকর, প্রচুর স্থান, শহরের গোলমাল নাই। আমার ভাই কালুর কিছুদিন আগেই বিবাহ হইয়াছিল। কালুর বউ বাসন্তী সর্বদা বাবার মাথার শিয়রে বসিয়া থাকিত। বাবার মৃত্যুর সময় আমি কাছে ছিলাম। মনে হইল একটা প্রদীপ যেন ধীরে ধীরে নিভিয়া গেল। বাবার এই মৃত্যুকে কেন্দ্র করিয়া 'উদয়-অস্ত' উপন্যাসটি লিখিয়াছি। তাহাতে বাবার পুত্র-কন্যাদের চরিত্র-

গুলি কাল্পনিক। অন্যান্য চরিত্রগুলি কাল্পনিক নয়। বাবার মৃত্যুর সময়ই আ[
অনুভব করিয়াছিলাম আমরা কত বড় মহৎ ব্যক্তির সন্তান। সামান্য গ্রাম্য ডাক্[
ছিলেন, কিন্তু তিনি যে এত লোকের হৃদয়-সিংহাসনে রাজকীয় মহিমায় আস[
ছিলেন তাহা আমরা জানিতাম না। তাঁহার শ্রাদ্ধে সাতদিন ধরিয়া লো[
খাইয়াছিল।

আমার ছেলেমেয়েরা যখন নিজ নিজ জীবনে প্রতিষ্ঠিত হইল আমরা তখ[
ভাগলপুরে একা হইয়া গেলাম। করবীর যখন বিবাহ দিয়া ভাগলপুরে ফিরিল[
তখন সেই শূন্য গৃহে আমাদের মন হাহাকার করিতে লাগিল। আমিও সাহি[
এবং ডাক্তারি একসঙ্গে আর চালাইতে পারিতেছিলাম না। তাই ঠিক করিলা[
একটা ছাড়িতে হইবে। ভাগলপুরে থাকিয়া ডাক্তারি ছাড়া যাইবে না। তাই ঠি[
করিলাম—ভাগলপুর ত্যাগ করিয়া কলিকাতায় আসিব। আমার দুই মে[
কলিকাতায় থাকে, দুই ছেলেও কলিকাতায় বা কলিকাতার আশেপাশে থাকে[
আমাদের এই বাসনা ফলবতী হইতে অবশ্য বিলম্ব হইয়াছিল। ১৯৬৮ খৃষ্টাব্দে[
মাঝামাঝি ( জুন মাসে ) আমি ভাগলপুর ত্যাগ করি। ভাগলপুরবাসীরা আমাকে[
যে কত ভালবাসিয়াছিল তাহার প্রমাণ তখন পাইয়াছিলাম, নানা সভায় এ[
যেদিন চলিয়া আসি সেদিন স্টেশনে লোকের ভীড় দেখিয়া।

ভাগলপুরের বাড়িটি আমি বিক্রয় করিয়া আসিয়াছিলাম এবং সেই টাকা দি[
লেকটাউনে বাড়ি কিনিয়াছি। কিনিবার আগে কিছুদিন একটি ভাড়াটে বাস[
ছিলাম। তখন অনুজ সাহিত্যিক শ্রীকুমারেশ ঘোষ আমাকে খুব সাহা[
করিয়াছিল। এ সময় তাহারই সাহায্যে কলিকাতায় আসিয়া তাহারই বাড়ি[
নিকট একটি বাসা ভাড়া লইয়াছিলাম মাসিক ছয়শত টাকা ভাড়া দিয়া। কুমারে[
সর্ববিষয়ে আমার সাহায্য করিয়াছিল। সর্ববিষয়ে সে আমার এখনও সহায়ক[
সজনীর স্থান এখন কুমারেশই অধিকার করিয়াছে।

কলিকাতায় আসিয়া আমি অলস হইয়া থাকি নাই। ছবি আঁকিয়াছি এব[
লিখিয়াছি। ভাগলপুরেও আমি ছবি আঁকিতাম। কিছু কিছু প্রকাশিত[
হইয়াছিল। এখানে আসিয়া বেশ কিছু ছবি আঁকিয়াছি। আমাকে তেলরঙে[
ছবি আঁকিতে শিখাইয়াছিল বন্ধুবর হরিপদ রায়। সে একজন উঁচুদরের শিল্পী[
ছিল। সে আর ইহলোকে নাই। নানারকম লেখা লিখিয়াছি কলিকাতা[
আসিয়া—ছোট গল্প, উপন্যাস, প্রবন্ধ, কবিতা, ব্যঙ্গ রচনা, রম্য রচনা, সবরকম[
সভাপতিত্বও করিয়াছি অনেক সভায়। এখানে অনেক ভালো লোকের স[

আলাপ করিয়া ধন্য হইয়াছি। আমাদের দাদা ডাক্তার কালীকিঙ্কর সেনগুপ্ত; অধ্যাপক ডঃ স্কুমার সেন, ডঃ বীরেন্দ্রকুমার ভট্টাচার্য, ডাক্তার বিনোদবিহারী দত্ত, শ্রীযুক্ত অনাথবন্ধু বেদজ্ঞ, শ্রীসুধাংশুমোহন বন্দ্যোপাধ্যায়, 'রবিবাসর', 'পুর্ণিমা সম্মেলন' এবং বঙ্গীয় সাহিত্য পরিষদের সভ্যরা, ডঃ রমেশচন্দ্র মজুমদার, শ্রীযুক্ত জীবনতারা হালদার, শ্রীযুক্ত তারাপদ সাউ, নাট্যকার মন্মথ রায়, লেখক শ্রীশচীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, আমার রচনাবলীর প্রকাশক শ্রীমান নিরঞ্জন চক্রবর্তী এবং সম্পাদক ডঃ সরোজমোহন মিত্র, লেখক শ্রীভবানী মুখোপাধ্যায়, 'ভারতবর্ষ' পত্রিকার সম্পাদক শ্রীফণীন্দ্রনাথ মুখোপাধ্যায়, উদ্বোধনের স্বামী বিশ্বাশ্রয়ানন্দ, কল্যাণীর শ্রীমান জয়দেব মুখোপাধ্যায় এবং আরও অনেক মনীষী আলোকবর্তিকার ন্যায় আমার জীবন-সন্ধ্যাকে আলোকিত করিয়াছেন। কলিকাতায় আসিয়া ইঁহাদের ঘনিষ্ঠ সঙ্গলাভ করিয়া আমি কৃতার্থ হইয়াছি।

কলিকাতায় আসিবার পর আমার অনেকগুলি পুস্তক প্রকাশিত হইয়াছে। ছ-খণ্ড 'মর্জিমহল' ( ১৯৭১ থেকে ১৯৭৬ ), 'রঙ্গতরঙ্গ', 'অসংলগ্না', 'সন্ধিপূজা', 'আশাবরী', 'নবীন দত্ত', 'প্রথম গরল', 'কৃষ্ণপক্ষ', 'তুমি', 'রূপকথা ও তারপর', 'বৌরব', 'ত্রি-নয়ন' ( ঠুংরি, চ-বৈ-তুহি এবং কৈকেয়ী—এই তিনটি একাঙ্ক নাটক এই পুস্তকে আছে ), 'বহুবর্ণ', 'সাত সমুদ্র তেরো নদী', 'লী', 'বনফুলের নূতন গল্প' প্রকাশিত হয়েছে। এ ছাড়া আমি 'চূড়ামণি রসার্ণব' লিখিয়াছি—'যষ্টিমধু' পত্রিকায়। 'পাপড়ি' লিখিয়াছি উর্দু 'শের' কবিতার ধরনে—অনেক পত্রিকায়। আমি কিশোর-কিশোরীদের জন্য একটি 'অলংকারপুরী' উপন্যাসও লিখিয়াছি। 'সাত সমুদ্র তেরো নদী' নামক একটি উপন্যাসও লিখিয়াছি। এটিও বয়স্ক ব্যক্তিদের জন্য একটি রূপকথা। তা ছাড়া 'মর্জিমহল' লিখিয়াছি ছয়-খণ্ড। ১৯৭০ খৃষ্টাব্দের ডিসেম্বর মাসে আমার বড় দৌহিত্রী উর্মি আমাকে একটি চমৎকার ডায়েরি উপহার দিল। বলিল—দাদা, তুমি এবার ডায়েরি লেখ। তাহার আদেশ শিরোধার্য করিয়া ১৯৭২ সালের ১লা জানুয়ারী হইতে 'মর্জিমহল' লিখিতে শুরু করিলাম। একখণ্ড 'মর্জিমহল' গ্রন্থাকারে বাহির হইয়াছে। 'যষ্টিমধু' পত্রিকায় 'দ্বিতীয় খণ্ড' ক্রমশঃ প্রকাশিত হইয়াছে। এই 'মর্জিমহল' বর্তমান জীবনের পটভূমিকায় আমার নানা মেজাজ, নানা আমেজ, নানা খুশী, অখুশী, নানা খামখেয়ালির আলেখ্য। এক হিসাবে এটা আমার জীবন-চরিতেরই একটা অংশ, যদিও তাহা ভিন্ন আঙ্গিকে লেখা। এগুলি পুস্তকাকারে এখনও প্রকাশিত হয় নাই। ঢুলু আমার 'অগ্নীশ্বর' বইখানি চলচ্চিত্রে রূপায়িত করিয়াছে। বইটি রসিকমহলে খুব সুখ্যাতি অর্জন

করিয়াছে। এদেশে গাঁয়ে-মানে-না-আপনি-মোড়ল গোছের কয়েকটি স্বয়ম্ভু প্রাইজ-দাতা প্রতিষ্ঠান আছেন, তাহাদের সভ্যেরা তদ্বির-প্রভাবিত, স্তাবক-তোষক সবজান্তা জাতীয় লোক। 'অগ্নীশ্বর' তাঁহাদের প্রশংসালাভ করিতে পারে নাই ' শৃগাল, কুক্কুর, গরু, ভেড়ারাও বইটি সম্বন্ধে নীরব। দেশের রসিকসমাজ কিন্তু বইটির উচ্ছ্বসিত প্রশংসা করিয়াছেন। ঢুলু এখন আমার একটি প্রহসন 'মন্ত্রমুগ্ধ' চিত্রে রূপ দিতেছে। কেমন হইয়াছে এখনও দেখি নাই।

হঠাৎ আমার জীবনে এই সময় একটি নিদারুণ বজ্রাঘাত হইল। ২৭শে জুলাই ১৯৭৬ সন্ধ্যা ৬টা ৩৫ মিনিটের সময় লীলা চিরতরে আমাকে ছাড়িয়া চলিয়া গেল। ১৯২৭ খৃষ্টাব্দে তাহার সহিত আমার বিবাহ হইয়াছিল। সেদিন মৃত্যুদিন পর্যন্ত তাহার সহিত আমার ক্বচিৎ ছাড়াছাড়ি হইয়াছে। সে আমার সহধর্মিণী ছিল, সহমর্মিণী ছিল। আমার সাহিত্য-জীবনের নেপথ্যে লীলাবতী যে কি ছিল, তাহা সাধারণ লোকে জানে না। বর্ণনা করিয়া বুঝাইবারও উপায় নাই। আমার ন্যায় খামখেয়ালি পাগলকে দিয়া সে যে কী মন্ত্রবলে সাহিত্য-সৃষ্টি করাইয়াছে তাহা জানি না। সংসারের কোনও আঁচ সে আমার গায়ে লাগিতে দেয় নাই। আমার প্রতিটি রচনা সে আগ্রহভরে পড়িত, কোথাও ছন্দপতন হইলে দেখাইয়া দিত। আমার সমস্ত রচনার সে-ই ছিল প্রথম পাঠিকা, প্রথম সমালোচক। বাংলা ও ইংরেজি সাহিত্যে প্রগাঢ় জ্ঞান ছিল তাহার। রস-বোধও ছিল নিখুঁত। তাহার পরামর্শে আমি অনেক লেখার অনেক অদল-বদল করিয়াছি। তাহার উপর বড় নির্ভর ছিল। এখন সে নির্ভর চলিয়া গেল।

প্রায় বছরখানেক আগে হইতে পক্ষাঘাত রোগ তাহাকে ধীরে ধীরে আক্রমণ করিতেছিল। কলিকাতার বিখ্যাত চিকিৎসকরা তাহার চিকিৎসা করিতেছিল। কোন ফল হয় নাই। গত কয়েক মাস সে একেবারে শয্যাশায়ী হইয়া পড়িয়াছিল। কথা পর্যন্ত বলিতে পারিত না। এ সব রোগ সাধারণতঃ দীর্ঘস্থায়ী হয়। দশ, বারো, চোদ্দ, এমন কি কুড়ি বাইশ বছর এ রোগে ভুগিতেছে এ রকম অনেক খবর আমি জানি। লীলা পুণ্যবতী ছিল, ভগবান তাহাকে বেশি কষ্ট দেন নাই। তাহার বাল্যকাল শ্রীশ্রীসারদামায়ের কাছে কাটিয়াছিল। তিনিই সস্নেহে তাহাকে কোলে তুলিয়া লইয়াছেন। আমি কিন্তু বড়ই অসহায় হইয়া পড়িলাম।

কাহার কাছে নিজেরে বল
আনিয়া দিব সাঁঝে

নিজেরে ফের খুঁজিয়া পাব
এবে কাহার মাঝে।

বিরাট একটা শূন্যতা অনুভব করিতেছি। জানি না তাহা আর পূর্ণ হইবে কিনা। তাহা আর পূর্ণ হইবে না।

বই এবার শেষ করি।

পরিশেষে একটি কথাই নিবেদন করিব। তাহা বাঙালী পাঠক-পাঠিকা-সমাজের উদ্দেশ্যে আমার সশ্রদ্ধ ও সকৃতজ্ঞ অভিবাদন। আমার লেখার প্রতি তাঁহাদের একান্ত আগ্রহ না থাকিলে এত দীর্ঘকাল ধরিয়া সাহিত্য-সেবা করিতে পারিতাম না। তাঁহাদের বহু পত্র, বহু অভিনন্দন, বহু বিচিত্র সান্নিধ্য আমাকে শুধু পুরস্কৃতই করে নাই, আমাকে নিত্য-নব গ্রন্থ-প্রণয়নে উদ্বুদ্ধ করিয়াছে। তাঁহাদের লেখা কিছু পত্র 'যষ্টিমধু' পত্রিকায় অনেকদিন ধরিয়া 'চিঠির বোঝা' নামে প্রকাশিত হইয়াছিল। সেই 'বোঝার' গুরুত্বপূর্ণ অংশ পরিশিষ্টে দিবার ইচ্ছা রহিল।

—শেষ—

# পরিশিষ্ট

## বনফুলকে লেখা বিভিন্ন সাহিত্যিকদের কিছু গুরুত্বপূর্ণ চিঠি

( ১ )

৩৮, নীল ক্ষেত রোড,
পোঃ রমনা, ঢাকা
৭।৪।১৯৩৭

প্রীতিভাজনেষু,

আপনার পত্র ও পরে স্বহস্তের উপহার পাইয়া পরম প্রীতিলাভ করিয়াছি। আমার কবিতা (স্মরগরল) আপনার ভাল লাগিয়াছে শুনিয়া সুখী হইলাম।

আপনার লেখা—বিশেষতঃ গত কয় বৎসরের গদ্য ও পদ্য রচনা, আমি আগ্রহের সহিত পড়িয়া থাকি, এবং সত্যকার প্রতিভার পরিচয়ে শুধুই যে মুগ্ধ হই, তাহা নয়, বাংলা সাহিত্যের এই অতিশয় দুর্গতির দিনে আপনার লেখায় যে সত্যকার সাহিত্যিক প্রতিভার সুস্পষ্ট প্রমাণ পাই, তাহাতে আশ্বস্ত বোধ করি, অর্থাৎ বুঝি যে বাংলা দেশে এখনও সাহিত্যের প্রেরণা মরে নাই। আপনার সম্বন্ধে আর একটা কথা এই যে আপনার রস-দৃষ্টি শুধুই খাঁটি নয়—গভীর, আপনার ভাষা এবং ছন্দ ও মিলের ক্ষমতা যেমন বাণী-সাধনার সিদ্ধিলাভের প্রকৃষ্ট প্রমাণ (সাহিত্যিক প্রতিভার উহাই সর্বশ্রেষ্ঠ নিদর্শন) তেমনই আপনার কল্পনা ও ভাবুকতা, জীবন রস-রসিকতা ও কবিত্ব উচ্চাঙ্গের বলিয়া মনে হয়। আরও মনে হয় আপনার কবিমানস ও কবিশক্তি বয়সের সহিত বৃদ্ধি পাইতেছে, অর্থাৎ অনেকের মত দপ্‌ করিয়া জ্বলিয়া নির্বাণোন্মুখ নহে। আপনার শিখা আরও স্থির, এজন্য আশা করা যায় পূর্ণদীপ্তির এখনও বিলম্ব আছে। এই সকল কারণে এবং রচনার বৈচিত্র্য ও প্রাচুর্যে এবং উৎকর্ষের পরিচয়ে আমি আপনাকে অভিনন্দন জানাইতেছি। প্রার্থনা করি, দীর্ঘায়ু হইয়া এবং উত্তরোত্তর শক্তিমান হইয়া আপনি বাংলা সাহিত্যে একটি বিশিষ্ট স্থান লাভ করুন।

আপনার নূতন পুস্তক 'বৈতরণীর তীরে'[১] প্রায় অর্দ্ধেক পড়িয়াছি। গল্পের কৌশলটি খুব মৌলিক না হইলেও চমকপ্রদ। কল্পনার ভঙ্গীতে ও রস-সৃষ্টির আদর্শে লেখকের উচ্চাকাঙ্খা প্রকাশ পাইয়াছে—আরও প্রকাশ পাইয়াছে বাস্তব

সংসার ও সমাজের প্রতি সুগভীর সহানুভূতি। ছোট খাঁচায় বড় পাখীর পাখা ঝাপ্‌টানীর যে রক্তারক্তি—মনুষ্য জীবনের সেই চিরন্তন ট্র্যাজেডি, প্রকৃতিশাসিত পুরুষের দুর্দশা, মূঢ় প্রবৃত্তি ও অমৃতের আকাঙ্খা এই উভয়ের দ্বন্দ্ব—Swinburne-এর ভাষায়—

Remembrance fallen from Heaven,
And Madness risen from Hell—
o o o
In his heart is a blind desire,
In his eyes foreknowledge of death,

সেই মহাকাব্যের ভাববস্তুকে আপনি কৌশলময় ভঙ্গীতে এই গল্পের মধ্যে প্রকাশ করিতে চাহিয়াছেন। কিন্তু আপনার ভাববস্তু যত বড়, এবং কল্পনাকে যত ঊর্ধ্বে তুলিতে চাহিয়াছেন কথাবস্তু তাহার সমান নহে। এই রচনাটিতে আপনার রসদৃষ্টি ঊর্দ্ধগ হইবার চেষ্টা করিলেও, তাহা রসাস্বাদ অপেক্ষা তীব্র অনুভূতির ক্ষেত্রেই আবদ্ধ হইয়া আছে। রচনাটি যদি গদ্যে না হইয়া পদ্যে হইত (dramatic poetry), তবে বোধ হয় রচনা আরও গাঢ় হইতে পারিত, এত sentimental হইত না। পদ্যের একটা সুবিধা এই যে rhythm ও rhyme-এর কঠোর শাসনে প্রবলতর ভাববস্তু যেন পুষ্টপাকে গাঢ় ও গভীর হইয়া উঠে। আমার মনে হয়: আপনার রসদৃষ্টি ও কবিপ্রেরণায় কোনও দোষ নাই—form বা প্রকাশভঙ্গীই যথাযথ হয় নাই, অর্থাৎ দেহ ও আত্মার মিলন ঘটে নাই। রচনাটিতে যেমন কল্পনা শক্তির পরিচয় আছে, তেমনই প্রকাশ কৌশলে ত্রুটি আছে; অথবা রচনাটিতে কুশলতা অপেক্ষা কৌশল অধিক হইয়াছে। আপনি নিজে একজন উৎকৃষ্ট সাহিত্যরসিক এবং আর্টিষ্ট, অতএব আমার সমালোচনায় যদি কোনও সত্য থাকে তাহা আপনিই বুঝিবেন। নিজে Neurasthenia-র রোগী, বর্তমানে দেহ মন আরও দুর্বল, এজন্য নিজের উপর বিশ্বাস নাই।

আমি এখনও খুব দুর্বল—Chronic Bronchitis, তার উপর Neurasthenia, এবং তারও উপরে Pneumonia এবং বয়সও অনুকূল নহে। এ সকলের উপরে আমার একটি শিশুপুত্র গত ২/২॥ মাস যাবৎ Nephrites-এ ভুগিতেছে, তাহাকে লইয়া বড়ই বিব্রত ও উদ্বিগ্ন আছি; এজন্য সাহিত্যচর্চা ত' একেবারে বন্ধ আছে, বহুদিন কাহাকেও পত্র লিখি নাই, উত্তরও দিই নাই। সজনীবাবুর ঐকান্তিক শ্রদ্ধা ও প্রীতির বলে 'মরলগরল' প্রকাশিত হইয়াছে—সে কীর্তির যশ বা অযশ

তাঁহারই প্রাপ্য। কবিতাগুলি কাহার কেমন লাগিল, সাহিত্যসমাজে তাহার কোনও আলোচনা হইল কি না, পত্রিকায় সমালোচনা বাহির হইল কি না—প্রভৃতি কোনও চিন্তাই আমার আর নাই। অনেক কিছু লিখিবার ইচ্ছা ছিল বোধ হয় ঘটিয়া উঠিবে না—যাহা লিখিয়াছি তাহাই গ্রন্থাকারে রাখিয়া যাইতে পারিব না, ইহাই দুঃখ, কারণ আয়ু শেষ হইয়া আসিতেছে বলিয়াই বিশ্বাস করি।

আপনি আমার আন্তরিক প্রীতি ও স্নেহ সম্ভাষণ জানিবেন। সর্বান্তকরণে প্রার্থনা করি আপনি দীর্ঘজীবী হইয়া বাংলাসাহিত্যের শ্রীবৃদ্ধি করুন। আপনার সকল পুস্তকই আমাকে পাঠাইবেন। 'তৃণখণ্ড'[৩] পাই নাই। ইতি—

শুভাকাঙ্ক্ষী

শ্রীমোহিতলাল মজুমদার

( ২ )

ঢাকা

প্রীতিভাজনেষু, ৩।৫।৩৭

আপনার পত্র পাইয়াছি। আপনি যাহা লিখিয়াছেন[৪] তাহা আপনারই উপযুক্ত। আমাকে আপনারা যেটুকু শ্রদ্ধা করেন—তাহাতে আপনাদের সাহিত্য-প্রীতির পরিচয় পাই, তাহাই আনন্দের বিষয়।

আপনার নূতন বইখানি[৫] ইতিমধ্যে শেষ করিয়াছি। বইখানির কল্পনা ও রচনাভঙ্গিতে যথেষ্ট শক্তি ও বৈশিষ্ট্যের প্রমাণ আছে। কাঁচা emotion বা বাস্তব হৃদয় সংবেদনা বইখানির একমাত্র Content বা উপাদান বটে কিন্তু তাহার সঙ্গে যে Criticism বা অন্তর্দৃষ্টি আছে—অনুভূতির সেই সজ্ঞানতা রসাবেগের সহিত যুক্ত হওয়ায় এক প্রকার কাব্য সৃষ্টি করিয়াছে। রচনায় subjectivity-র মাত্রা খুব থাকায় একটা lyric আবেগই প্রবল হইয়াছে। এই জন্যই পূর্বে[৬] বলিয়াছিলাম—এ বস্তু কাব্যছন্দেই আরও রস-ঘন হইয়া উঠে। বইখানির মধ্যে প্রথম হইতে শেষ পর্যন্ত যে pessimism ফুটিয়া উঠিয়াছে তাহাতে প্রাকৃত জনসুলভ অর্থাৎ 'realistic' attitude-ই প্রকাশ পাইয়াছে—কবিপ্রাণ বাস্তবের দ্বারা অভিভূত হইয়াছে—দেহে ছুরির আঘাতের মত—মনের উপরে জীবজীবনের গ্লানি ও দুঃখ গভীর কশাঘাত করিয়াছে। এই আঘাত, এই বেদনা দেহ-মনের ক্ষেত্রে সত্য—এবং ইহাকে এমন করিয়া কাব্যের আকারে অর্থাৎ বাঙ্ময় করিয়া প্রকটিত করা এক-প্রকার কবি-শক্তি বটে। কিন্তু যে সূক্ষ্মতর চেতনার ক্ষেত্রে আমরা 'রস' আস্বাদন

করিয়া থাকি, সে ক্ষেত্রে ইহা সত্য নয়। যে Beauty সমস্ত অসুন্দর ও অপ্রীতিকরকে অতিক্রম করিয়া, অথচ আশ্রয় করিয়া বিরাজ করিতেছে তাহাকে উপলব্ধি করা বা আস্বাদন করা সকল উৎকৃষ্ট কাব্যের মূল প্রেরণা ও অভিপ্রায়। Palace of Art রচনা করিয়া বাস্তব জীবন ও জগৎকে দূরে রাখিয়া এই রস আস্বাদন করিতে হয়—এমন কথা সত্য নয়। এই জগৎই কবির গভীরতর চেতনায় রূপান্তরিত হয়—রসাস্বাদনকালে পাঠকের আর এক জগতে জাগরণ ঘটে, মৃত্যুবিষমূর্চ্ছিত এই প্রাণই অমৃত সাগরে সন্তরণ করে; এই জন্যই কাব্য এত বড়, কবি এত বড়। প্রাকৃত জনমনের সাক্ষাৎ ইন্দ্রিয়লব্ধ ও মনঃকল্পিত যে জগৎ তাহাই মিথ্যা, কারণ, দুঃখ ও সুখের দ্বন্দ্ব তাহাকে ক্রমাগত বিক্ষিপ্ত ও বিরূপ করিয়া রাখে। কিন্তু কবির experience—perfect experience একটি অপূর্ব সঙ্গীত-সঙ্গতে তাহাকে সম্পূর্ণ বা perfect করিয়া তোলে। চরম দুঃখ ও পরম সুখ ইহার কোনটাই যে সত্য নয় এমন কি এই দুইয়ের মধ্যে প্রভেদ থাকিলেও মূল যে এক—ব্যক্তি চেতনার অতি সংকীর্ণ আত্মপ্রীতি, একথা আমরা বুঝি—কিন্তু বাস্তব অভিভূত চেতনা ইহাকে অস্বীকার করিতে পারে না। আপনিও তাহা পড়ুন, কিন্তু হৃদয়-রক্তের তাড়নায় আপনার কবি-শক্তি এই গ্রন্থে তাহার নিকট নতি স্বীকার করিয়াছে। সাধারণ মানুষ—যাহারা 'রসিক' নয়, তাহারা তাহাদের দেহ-মনের নিম্নভূমিতে এইরূপ প্রবল 'ভাব' অনুভূতিকেই সত্যকার কাব্যগুণ মনে করিয়া আশ্বস্ত হইবে—আপনাকে 'দরদী' কবি বলিয়া অভিবাদন করিবে—দুঃখ ভাষা পাইয়াছে বলিয়া সুখী হইবে।

এ কালের মানুষ জ্ঞান-বিজ্ঞানের উপাসনা করে—ধর্মবিশ্বাসের মতই খাঁটি কাব্য-কল্পনায় আস্থা আর নাই। আগেকার কবির শ্রেষ্ঠ কাব্য হইত 'tragedy'; এই tragedy-তে যে রস ঘনীভূত হইয়া উঠিত, তাহা সম্ভব হইত না, যদি কবির কবি-চৈতন্যের মধ্যে একটা বৃহত্তর আশ্বাসের আনন্দ না থাকিত। এই আনন্দ আত্মার সম্পদ—দুঃখকে দেহ-মনের দ্বারা এমন তীব্রভাবে অনুভব করার কারণ তখন ঘটে নাই; মনের নিরাশ্বাস এমন করিয়া আত্মার আনন্দকে স্তম্ভিত করে নাই। তাই দুঃখ তখন রসেরই উপাদান হইয়া উঠিত। আজিকার কাব্যে তাহা হয় না। Hardy[৭]র উপন্যাসই এ যুগের চরম tragedy—Pessimist Schopenhauer-এর Philosophy তাহার ভাব-সত্যকে দুষ্প্রধর্ষ করিয়াছে। এমন Philosophy তাহার মূলে আছে বলিয়া Hardy-র উপন্যাসে এক অপূর্ব রসসৃষ্টি হইয়াছে—মানুষের অতি জাগ্রত বিচারশীল মনকে আশ্রয়হীন করিয়া

শূণ্যবাদের মধ্যে ঠেলিয়া দিয়া, হাহাকারকে স্তম্ভিত করিয়া, সুখদুঃখহীন অথচ আনন্দহীন এক অদ্ভুত অনুভূতির উদ্রেক করে। Art-এ pessimism ইহার ঊর্ধ্বে এখনও উঠিতে পারে নাই। তথাপি Hardy-র উপন্যাসগুলিতে perfect experience-এর রস-পরিণাম নাই—প্রকাণ্ড denial আছে, fulfilment নাই এবং তাহা না থাকিলে অমৃতপিপাসু মানুষেব আত্মা কখনও পরিতৃপ্ত হইবে না।

আপনার কাব্যে রসসৃষ্টির সকল চেষ্টা আছে—দুঃস্বপ্নগুলিকে সাজাইবার কৌশল এবং ভাবেব সুবসাম্য ও সুর বৈচিত্র্য বিধানের প্রযাস। উভয়ই একটি বিশিষ্ট শিল্পী-মনের পরিচয় দিতেছে। লেখাগুলিতে আপনাব ভাবদৃষ্টি, বিচারবুদ্ধি, সহৃদয়তা ও রচনাশক্তি একাধারে মিলিত হওয়ায় সাহিত্যসৃষ্টি হিসাবে সার্থক হইয়াছে। আধুনিক বাঙ্গালী সমাজ ও বাঙ্গালী জীবন বা চরিত্রেব যে সকল আলেখ্য আপনি এইসকল লেখায় ধরিয়া দিয়াছেন তাহাতে যে ভাবনা কল্পনা ও আন্তরিকতা বা সত্যানুভূতিব প্রমাণ রহিয়াছে—বসবোধেব ও বিরস-বেদনাব যে যুগপৎ অভিব্যক্তি আছে, তাহা লেখক হিসাবে আপনাব ব্যক্তিত্বকে সুপবিস্ফুট করিয়াছে। এই sty e আপনাব নিজস্ব, এই জন্যই আধুনিক সাহিত্যে আপনাব দানের মূল্য আছে।

আপনার আরও দুইখানি বই[৮] ইতিমধ্যে পৌঁছিয়াছে—সেজন্য ধন্যবাদ। বই দুইখানি পডিয়া ফেলিয়াছি। জীবনের প্রত্যক্ষ অভিজ্ঞতা ও তৎসঙ্গে একটি অতিশয় ভাবপ্রবণ sensitive মন—আপনার লেখাগুলির মধ্যে প্রাধান্য স্থাপনের চেষ্টা করিতেছে—গদ্য ও পদ্য দুইএর দ্বন্দ্ব লেখকের মানস প্রকৃতিকে প্রাঞ্জল করিয়া তুলিয়াছে। লেখাগুলির মধ্যে সর্বত্র আপনার মনঃপ্রাণ উন্মুক্ত হইয়া আছে, আর্টের সূক্ষ্ম আবরণ না থাকিলে এগুলিকে একেবারে আপনার Journal বা diary বলা যাইত। ভাব প্রবণতার সঙ্গে যে কল্পনাশক্তি ও রস চেতনা উন্মুখ হইয়া আছে তাহাতেই স্থানে স্থানে অতি উচ্চাঙ্গেব রসসৃষ্টি হইয়াছে। তথাপি মনে হয়, আপনাকে আরও উপরে উঠিতে হইবে—জীবনকে আরও "Steadily and as a whole" দেখিবার সাধনা করিতে হইবে—টুকরাগুলিকে না গাঁথিয়া কেবলমাত্র চয়ন ও গ্রহণে যে দৃষ্টিশক্তি ও কলা কৌশল আছে তাহাতে সন্তুষ্ট না থাকিয়া জীবনকে কেবল স্থান কাল পাত্রের মধ্যে আবদ্ধ না দেখিয়া, তাহার মূল রহস্যে অনুপ্রাণিত হইয়া স্থান কাল পাত্রকেই আশ্রয় করিয়া এবং সঙ্গে সঙ্গে অতিক্রম করিয়া একটা বৃহত্তর সত্যতর ও সুসঙ্গত রসজগৎ সৃষ্টি করিতে হইবে—একটা খুব বড় plan বা plot-এর মধ্যে সন্নিবিষ্ট করিয়া, একটু দূরে সরিয়া

দাঁড়াইয়া, একটা panoramic view প্রকাশিত করিতে হইবে—এক কথায় আপনাকে উপন্যাস লিখিতে হইবে। যে দৃষ্টি বা রসচেতনার প্রমাণ আপনার লেখায় আছে কিন্তু সাধনার সে সময় আপনার নাই, তাই আপনার মনের শিল্প-সাধনায় একটা বড় কিছু গড়িয়া উঠিতে পারিতেছে না—সদ্যতপ্ত অগ্নিবর্ণ লৌহফলকে হাতুড়ির দুই চারিটা দৃঢ়-মুষ্টি আঘাতে যাহা গড়িয়া উঠে তাহাই আপনি দান করিয়া চলিয়াছেন। কিন্তু আমার আশা আছে আপনার সৃষ্টিশক্তি বৃহত্তর কীর্তির অপেক্ষা করিতেছে।

'তৃণখণ্ড' পড়িলাম—এক নিঃশ্বাসে। পড়িবার সময়ে শীঘ্র শেষ না হয় এই ইচ্ছাই প্রবল হইয়াছে। গল্পগুলির মধ্যে লেখকের 'আত্মচরিত' বা আত্ম-পরিচয় যে ভাবে ফুটিয়া উঠিয়াছে তাহাতেই বইখানি এত চিত্তাকর্ষক হইয়াছে। প্রত্যেক বাস্তব বহির্জীবনের সঙ্গে লেখকের একজন অতিশয় আত্মসচেতন ব্যক্তিত্বশালী Cultured soul-এর যে সংঘর্ষ, তাহাই এই বইখানির আসল কথাবস্তু। 'বৈতরণী তীরে' ও 'তৃণখণ্ড' একই বস্তু, একটিতে দিন ও অপরটিতে রাত্রির ভাবনা আছে। বনফুলের গল্প' গুলিতে লেখক নিজে একটু আড়ালে থাকায় রস আরও জমিয়াছে। গল্পগুলির কয়েকটিতে গূঢ়তর রসসৃষ্টি হইয়াছে অর্থাৎ কেবল সুখ-দুঃখের পরিমাণ, বা ভাল মন্দ বিচারের যে ভাবুকতা Cynical, Satirical বা Humourous কল্পনা নয়—এগুলিতে লেখকের অনাসক্তি বা কঠিন আত্মসংযম আছে; মানুষকে দায়ী করা নয়,—জীবন বিধাতার নির্মম রসিকতাকেই ধরাইয়া দেওয়া হইয়াছে। 'যুগল স্বপ্ন', 'বল হরি হরিবোল', 'ভৈরবী ও পূরবী', 'খেঁদি' প্রভৃতি এইরূপ রচনা। Thomas Hardy-র 'Life's Little Ironies' মনে পড়ে—তাহারই ক্ষুদ্র সংস্করণ আপনার এই গল্পগুলি।

চিঠি বড় হইয়া গেল—একদিনে লিখি নাই। বড় দুর্বল, লিখিবার সামর্থ্য আর নাই। তবু আপনার লেখা ভাল লাগে, আপনার মধ্যে শক্তির পরিচয় পাই বলিয়াই; এবং আপনি শুধু শক্তিমান ও সত্যবান সাহিত্যিক বলিয়াই অনেক কিছু লিখিলাম, যদি আপনার কাজে লাগে। সাহিত্য সমালোচনার গ্রন্থ আপনার কিছু কিছু পড়া উচিত। দুইখানি গ্রন্থ আপনাকে পড়িতে বলি :—'Fedor Dostoievoski' by Middleton Murry এবং ঐ একই লেখকের 'Discoveries'। শেষোক্তখানি আমি সম্প্রতি শেষ করিয়াছি; এ রকম বই আপনাদেরও পড়া দরকার।

আমার শরীর পূর্ববৎ। ছুটি আরম্ভ হইয়াছে—একটু বিশ্রামের আশা

করিতেছি। কিন্তু রোগ ত' শুধু শরীবের নয়—জন্মগত মানস-ব্যাধিও আছে, লেখাপড়া একেবারে ত্যাগ করিতে পাবি না; তা ছাডা. নানা দিক থেকে অনুবোধ ও আবদার আছে। অথচ মস্তিষ্ক বড দুর্বল। ছেলেটিকে[৯] লইয়া আবও উৎকণ্ঠি · ও বিব্রত আছি। Chronic দাঁড়াইয়াছে কোনো কিছুতেই কমিতেছে না, বি করি বলুন ত?

আমার প্রীতিসম্ভাষণ ও আন্তরিক শুভ কামনা জানিবেন। আশা করি কুশলে আছেন।

আপনার—

শ্রীমোহিতলাল মজুমদাব

( ৩ )

৩৮, নীলক্ষেত বোড,

রমনা, ঢাকা

১৯।৫।৩৭

পরম প্রীতিভাজনেষু,

আপনার চিঠি যথাসময়ে পেয়েছি। ছেলেটার অসুখ এখন Chronic হ'যে দাঁড়াইয়াছে। ডাক্তারী চিকিৎসায় কিছু হ'ল না, তাই কবিরাজী কবাইতেছি।

আপনার 'ভূয়োদর্শন'[10] আমি বরাবব পড়িয়া থাকি, লেখাগুলি খুব উপভোগ্য হইতেছে। সাহিত্য সৃষ্টির মূল উপাদানই experi nce—এই exnerience নানা ভঙ্গীতে মনকে ধাক্কা দেয়—যেখানে তাহা চিন্তালেশশূন্য ভাবাবস্থা রূপে প্রত্যক্ষ গোচর হয়, সেইখানেই খাঁটি কাব্য সাহিত্যের সৃষ্টি হয—এই ভাবাবস্থাই 'রস', Vivid and actual experience হইতেই রসোদ্রেক হয়। যেখানে তাহা না হইযা ভাব ও চিন্তা উভয়ের মিশ্রণ ঘটে, সেইখানেই এই জাতীয় রচনার উদ্ভব হয়। এগুলিও রসসৃষ্টির পর্যায়ভুক্ত—Essay বটে, কিন্তু critical নয় creative। ইংরাজী সাহিত্যে ইহার বিস্তর নিদর্শন আছে। ইহাও একটি বিশিষ্ট literary form—এবং আমার মনে হয় আপনার সাহিত্যিক প্রকৃতির অতিশয় স্বাভাবিক প্রয়োজনবশে এইরূপ form ধরা দিয়াছে। আপনি লিখিয়াছেন যে একখানি নূতন নাটকও ইতিমধ্যে শেষ করিয়াছেন। এ সকল হইতে প্রতীয়মান হয় যে এ সময়ে আপনার literary activity প্রবলতম হইয়া উঠিয়াছে—আপনার মধ্যে সত্যকার প্রকাশ-ব্যাকুলতা নানা ভঙ্গীতে পথ খুঁজিতেছে। খুবই আনন্দের কথা। 'ভারতবর্ষে' আপনার 'দ্বৈরথ' এবার শেষ হইল, আমি সব সংখ্যাগুলি পড়ি নাই।

প্রথম দুই instalment পড়িয়া খুব ভাল লাগিয়াছিল। আশা করি ভালই হইয়াছে। সম্পূর্ণ পড়িলে আপনাকে জানাইব।

আমার 'আধুনিক বাংলাসাহিত্য' আপনাকে একখানি পাঠাইব। উপস্থিত খোঁজ করিয়া জানিলাম বাঁধান কপি (প্রায় দেড়শত) ফুরাইয়াছে। আর কতকগুলি বাঁধা হইলেই আপনাকে একখানি পাঠাইব। আমার আর একখানি ঠিক ঐ আকারের গ্রন্থ ছাপা হইতেছে—Indian Press ছাপাইতেছে, নাম—'সাহিত্য-কথা'। এই বইও ছাপা হইলে আপনাকে উপহার পাঠাইব।

আপনাকে একটি কথা না লিখিয়া পারিলাম না। আমার ফুলের নেশা আছে—এ নেশা সাহিত্যের নেশাকেও ছাড়াইয়া উঠিয়াছে। অনেকদিন হইতেই শুনিতেছি, ভাগলপুরে এক ভদ্রলোকের (অনাদিবাবু—?) খুব ভাল Chrysunthemums সংগ্রহ আছে। তিনি কি বিক্রয় করেন? আমার কয়েকটি খুব বাছা variety-র চারা অন্ততঃ ২ ডজন হইলে ভাল হয়। খুব বড় ফুল globulas (Chinese) Gold, Pink, Red ও Flesh এবং White—এই কয় রঙের খুব শক্ত ও সুস্থচারা আপনি আমার জন্য সংগ্রহ করিয়া পাঠাইতে পারেন? খরচ যাহা লাগে দিব।

আজ এই পর্যন্ত। আশা করি কুশলে আছেন। আমার প্রীতিপূর্ণ সম্ভাষণ জানিবেন। ইতি—

আপনার

শ্রীমোহিতলাল মজুমদার

( ৫ )

ঢাকা

২০শে জুন, ১৯৩৭

প্রীতিভাজনেষু,

বহুদিন হইল আপনার একখানি পত্র পাইয়াছি—এখনও পর্যন্ত উত্তর দিতে না পারায় লজ্জিত আছি। স্বাস্থ্যভঙ্গ ও মানসিক উদ্বেগের জন্য কিছুতেই আর উৎসাহ বোধ করি না। সময়ে সময়ে এমন অবসাদগ্রস্ত হই যে সামান্য লেখাপড়ার কাজও দুঃসাধ্য বোধ হয়।

আপনি আমার কথামত Chrysunthemum-এর খোঁজ করিয়াছিলেন, তাহাতে আপনাকে ধন্যবাদ জানাইতেছি। আমি ইতিমধ্যে দেওঘর হইতে কিছু চারা

পাইয়াছি—এ জন্য এবং ও সম্বন্ধে পূর্বেকার উৎসাহ ক্ষীণ হওয়ায়, আমি উপস্থিত আর অধিক চাই না। আপনাকেও আর কষ্ট করিতে হইবে না।

এ মাসের 'ভারতবর্ষে' আপনার 'রূপান্তর' নাটকের প্রথম কিস্তি দেখিলাম—অতি সামান্যই বাহির হইয়াছে। উহা হইতে গল্পটিকে রূপান্তরিত করিবার, নূতন করিয়া সাজাইবার, চরিত্রগুলিকে পুনঃ সৃষ্টি করিবার অভিপ্রায় বেশ বোঝা যাইতেছে; কিন্তু নাটকীয় actionটি কেমন দাঁড়াইবে তাহার আভাস ভালো পাওয়া যায় না। এজন্য এখন কিছু বলা মুস্কিল। তবে আশা হয় আপনার হাতে একটা নূতন ধরনের রস-রূপ ওই পুরাণো গল্পটিতে ফুটিয়া উঠিবে। অর্থাৎ, গল্পের সূত্রটি মাত্র ছাড়া নাটকখানি আপনার একখানি মৌলিক রচনা হইয়া দাঁড়াইবে। চরিত্রগুলির মধ্যে নায়ক হোসেনের চরিত্র সম্ভবত একটা বিশেষ কিছু হইয়া উঠিবে—উহার মধ্যে একটু অভিনবত্ব ও গভীরতা ইতিমধ্যেই আভাসিত হইয়াছে। আমার মতে কোন নাটকই গল্পের মত ক্রমশঃ প্রকাশ হওয়া উচিত নয়—উহাতে নাটকখানি বারবার উচ্ছিষ্ট হয় মাত্র, শেষপর্যন্ত ভুক্ত হওয়া ঘটে না। পড়িয়া যে ধরনের উপভোগ তাহা বাধা পায়—, পাঠকের চিত্তে উহার সম্পূর্ণ রসরূপ ধরা পড়ে না—অতএব নাটকখানি পাঠ্যরূপে 'বিফল প্রেরণা' হইয়া দাঁড়ায়। তারপর যখন উহার অভিনয় হয়, তখন উহার প্রকৃত পরিচয় লাভ ঘটে। একথা অবশ্যই সত্য যে, কোন নাটকই অভিনয় না হওয়া পর্যন্ত নাটকই নয়, তথাপি পাঠ্য নাটক বা closet drama হিসাবেও তাব যে আর এক ধরনের রস-সংবেদনা আছে তাহাও একবারে না পড়িলে ব্যর্থ হয়, এজন্য আমি আধুনিক মাসিকপত্রের এইরূপ piecemeal বা কিস্তিবন্দি নাটকের বিরোধী। নাটক উপন্যাস নয়, উহা মুখ্যত একটা action বা ঘটনা-ঘটিত আখ্যানরস; স্থান-কাল-পাত্রের মধ্যে কাল বা কার্য-কারণের দ্রুত অনুবন্ধই উহার প্রাণ; এই কালগত অখণ্ডতাই বিশেষ করিয়া নাটকীয় রসাস্বাদনের সহায়; এই জন্যই এক কালের নাট্যাচার্যগণ unity of time-র উপরে কত জোর দিয়াছিলেন—অবশ্য ততটা unity বজায় রাখিতে হইলে নাটকের action বড় সীমাবদ্ধ হইয়া পড়ে, এজন্য উত্তরকালে এই unity-র নিয়ম রক্ষা করা অনাবশ্যক বিবেচিত হইয়াছিল। তথাপি action গত কালের অখণ্ডতা রক্ষা না করিলেও নাটকের আভিনয়িক 'কাল' বারবার খণ্ডিত হইলে, অথবা পাঠ্যরূপে তাহাকে এরূপভাবে অবিচ্ছিন্ন করিলে তাহার রস নষ্ট হইতে বাধ্য। তবে যদি (যেমন আমাদের সাহিত্যরসিকগণের ধারণা) উহাকে গল্প-উপন্যাসেরই সামিল মনে করা হয়—অর্থাৎ উহার action-এর প্রতি লক্ষ্য না

রাখিয়া—উহাকে দৃশ্য ও dialogue-এর উপাদানে গঠিত এক প্রকার গল্প বলিয়া মনে করিলে—উহার নাট্যরস সম্বন্ধে কোনও ভাবনার কারণ ঘটে না। পাঠকের মন শুধু গল্পটির জন্যই উৎসুক ও কৌতুহলী হইয়া থাকে—মাসের পর মাস সে কৌতুহল বাড়িয়াই চলে। আমার মনে হয়, আজিকার এই সাময়িক সাহিত্য বা ক্ষণিক-রসের যুগে নাটক-প্রকাশের যদি অন্য উপায় না থাকে, তবে, অন্ততঃ দুই বা বড়জোর তিন সংখ্যায় উহা শেষ করা উচিত।

আপনি গদ্য কবিতার সম্বন্ধে আমার মত জানিতে চাহিয়াছেন। আপনি অবশ্য 'শনিবারের চিঠি'তে গত বৎসরের কার্তিক ও অগ্রহায়ণ সংখ্যায় আমার দুইটি প্রবন্ধ পড়িয়াছেন। প্রবন্ধের বিষয় একই—দুই নামে দুই ভাগে ছাপা হইয়াছিল—'অতি আধুনিক ছন্দ' ও 'রবীন্দ্রনাথের অতি আধুনিক কবিতা'। ঐ প্রবন্ধে আমি এই জাতীয় রচনার সম্বন্ধে আমার বক্তব্য বলিয়াছি। কবিতার শুধু ছন্দ নয়—মিলও চাই এবং পদ যোজনার সুষমাও চাই। এটা ব্যক্তিগত রুচির কথা। কারণ বাক্য ছন্দোবদ্ধ হইলেই কবিতার প্রাথমিক প্রকাশ-রীতি বজায় থাকে—তাহাতেই কবির প্রতিভা যুক্ত হইলে উৎকৃষ্ট কাব্যরস সৃষ্টি হইতে পারে; এ কথা আমাকে কাব্য সমালোচক হিসাবে স্বীকার করিতেই হইবে। কিন্তু ছন্দোহীন কবিতা আর যাই হোক, খাঁটি কবিতা নয়, ভাবের যে সুর, এবং কল্পনার যে আবেগ ভাষায় প্রকাশ করাকে কাব্যনির্মাণ বলে—সেই সুর ও সেই আবেগ ছন্দে ভিন্ন ভাষায় সংক্রামিত হয় না—চিত্তকে সত্যকার কাব্যলোকে উত্তীর্ণ করিতে হইলে—'হেথা নয়'-এর জগতে প্রস্থান করিতে হইলে, আর কোনও রথ নাই। যাহারা গদ্য কবিতার পক্ষপাতী তাহারা লেখক হিসাবে কবি নয়, এবং পাঠক হিসাবে বাংলা দেশের গ্র্যাজুয়েট, অধ্যাপক, এবং পূর্বদেশীয় অতিশিক্ষিত, অতিনব্য, হঠাৎ রসিকের দল। যাহারা কেরাণী বা চাষা তাহারা বেরসিক হইতে পারে—কিন্তু এখনও এই রূপ অতি রসিকতার ছোঁয়াচ হইতে তাহারা মুক্ত আছে; এবং বোধ হয় শেষ পর্যন্ত, এই কেরাণী ও চাষাদের মধ্যেই যাহা কিছু রসজ্ঞ তার সহজ রসিকতার আশা করা যাইতে পারিবে। নতুবা, বোলপুর, বালীগঞ্জ ও বেহালা—এই তিন ব-কারের জ্বালায় বাংলার কাব্য সরস্বতীর এখনও কিছুকাল অজ্ঞাত বাস করা ছাড়া আর অন্য উপায় নাই। রবীন্দ্রনাথ শেষবয়সে বাংলা ভাষা, বাংলা বানান ও বাংলা ছন্দ এই তিনের বাপান্ত-শ্রাদ্ধ করিয়া তবে নিজেও সারিবেন এবং বাঙালীকেও সারিবেন।

আশা করি আপনি সপরিবারে কুশলে আছেন।

আমার সংবাদ পূর্ববৎ—নিজে acute neuras'thenia-য় ভুগিতেছি, ছেলেটির অবস্থা আদৌ আশাপ্রদ নয়। ডাক্তারী এবং হোমিওপ্যাথির শেষে কবিরাজী চলিতেছিল—তাহার ফলে এখন কয়দিন যাবৎ খুব diarrhaea দাঁড়াইয়াছে—ফলে দেহের ভার যথেষ্ট লঘু হইয়াছে বটে, কিন্তু অক্ষুধা ও অরুচির জন্য কিছুই খাইতেছে না—Glucose, Barley-water বা Horlicks কিছুতেই রুচি নাই—খাইতে চায় না বা পারে না। এ জন্য বড় দুশ্চিন্তায় আছি। মোটের উপর আমি আর বাঁচিয়া নাই এবং এ যাত্রা উদ্ধার পাইব কিনা তাহাতে যথেষ্ট সন্দেহ হইতেছে।

মাঝে মাঝে পত্র দিলে সুখী হইব। আমার প্রীতিপূর্ণ নমস্কার জানিবেন।

আপনার—

শ্রীমোহিতলাল মজুমদার

( ৬ )

ঢাকা

২৮।৭.৩৭

প্রীতিভাজনেষু,

আপনার পত্র পাইয়া আহ্লাদিত হইলাম। আপনার জন্য একখানি 'আধুনিক বাংলা সাহিত্য' অনেক আগেই আনাইয়া রাখিয়াছিলাম কিন্তু প্যাক করিতে না জানায়, এবং কিভাবে পাঠাইলে ভাল হয় তাহা ঠিক করিতে না পারায় এতদিন পড়িয়াছিল। ইতিমধ্যে একদিন দপ্তরী আসিয়াছিল ( আমার বইগুলি সে বাঁধাইয়া দেয় ) তাহার হাতে প্যাক করিতে দিলাম। সোমবার কলেজে গিয়া তার নিকটে বইখানি লইয়া ডাকে দিতে পাঠাইলাম। দেখিলাম প্যাক ঠিকমত করে নাই—Ordinary Book-Post-এর মত করিয়াছে—সর্বাঙ্গ ভাল করিয়া মুড়িয়া উপরে address-এর জন্য একটি পৃথক label লাগাইতে বলিয়াছিলাম, কিন্তু সে পাকা লোক, তাই নিজের পরিশ্রম বাঁচাইয়া মাশুলের সুবিধার কৈফিয়ৎ দিয়াছে। বইখানি ঠিকমত পৌঁছাইল কিনা জানাইবেন।

বইখানি আপনার স্ত্রীর বি-এ পরীক্ষার standard অপেক্ষা একটু কঠিন হইবে; আপনি তাহাকে নিজে পড়াইয়া দিবেন—আশা করি তাহা পারিবেন। সে সৌভাগ্য আমাদের মত সেকেলে দম্পতীর ঘটিল না। প্রথম প্রবন্ধ ও শেষ প্রবন্ধ এবং বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ ও শরৎচন্দ্র এ কয়টি পড়িলেই যথেষ্ট হইবে। বাকি

নির্দেশিকার সাহায্যে আবশ্যক মত দেখিয়া পড়িলেই চলিবে। বইখানি কলিকাতা ইউনিভার্সিটির পাঠ্য হইয়াছে কিনা জানি না—এইরূপ জনশ্রুতি শুনিয়াছি। তাহাতে আসে যায় না ; বাংলা সাহিত্যের উচ্চশিক্ষার্থী ছাত্রদের জ্ঞাতব্য কতকগুলি তথ্য ও তত্ত্ব ঐ গ্রন্থে পাওয়া যাইবে। এবং তাহা জানা থাকিলে মোটের উপর কিঞ্চিৎ উপকার হইবে বলিয়া মনে হয়। কিন্তু আমি পরীক্ষা-সাগরে সেতুবন্ধন উদ্দেশ্যে উহা প্রকাশিত করি নাই—পাঠ্য পুস্তক রচনায় আমার কিছুমাত্র উৎসাহ নাই, বরং উহাতে জাতিনাশ হয় বলিয়াই মনে করি। আপনি নিজে ঐ পুস্তক আদ্যোপান্ত পড়িয়া, আপনার কেমন লাগিল, একটু বিস্তারিত জানাইলে সুখী হইব। 'সুরেন্দ্রনাথ মজুমদার' সম্বন্ধে monographটি সর্বাগ্রে পড়িবেন।

আপনার 'রূপান্তর' পড়িতেছি—আলিবাবা[১১] খুব আধুনিক হইয়াছে বলিয়া মনে হইতেছে—Old wine in a new bottle !—নয়, 'New wine in an old bottle !' 'শনিবারে চিঠি'র নাটিকাখানি বড়ই মজাদার হইয়াছে—অতিশয় নির্মল হাস্যরস সৃষ্টি করিয়াছেন। আমার সনেটটি আপনার ভাল লাগিয়াছে, তার কারণ আপনি যথার্থই গভীর রসের রসিক। সনেট সাধারণ গীতি কবিতা নয়—উহা ভাবরসের ঘনীভূত নির্যাস, তাই উহার রস খুব প্রৌঢ় রসিক ভিন্ন আর কেহ আস্বাদন করিতে জানেন না। আমার 'স্মর-গরল'-এর সনেটগুলি আমি খুব বাছিয়া দিয়াছি। উহাদের মধ্যে অন্ততঃ পাঁচ-ছয়টি সনেট একেবারে গাছ-পাকা ফল হইয়াছে বলিয়া আমার বিশ্বাস। সনেট বারবার পড়িতে হয়। আমি সনেট সম্বন্ধে একটি আলোচনা ১৩৩৫ সালের 'প্রবাসী'তে চৈত্র সংখ্যায় লিখিয়াছিলাম—ঐ লেখাটি যদি সম্ভবঃ হয়—আপনি এবং আপনার সহধর্মিনী উভয়ে পড়িয়া লইবেন। তাহা হইতে একটু উদ্ধৃত করিয়া দিলাম :—

'A sonnet is a moment's monument-
Memorial from the souls' Eternity
To one dead deathless hour.' D.G. Rossetti)[১২]

সনেটের Content একটা অতি গভীর হৃদয়াবেগ—এই passion কেবল উৎসারিত হইলেই চলিবে না—তাহাতে যে কোনও উৎকৃষ্ট lyric-এর জন্ম হইতে পারে—সে ক্ষেত্রে কোনও বন্ধনের প্রয়োজন নাই। কিন্তু যেখানে এই passion পুটপাকের মত একটি সুস্পষ্ট ভাবনার মধ্যে কেন্দ্রীভূত ও ঘনীভূত হইয়া উঠে, সেখানেই তাহা সনেটরূপ গ্রহণ করিতে পারে। একদিকে যেমন আবেগ অপরদিকে তেমনই অন্তনিরুদ্ধ গভীরতা—এই উভয়ের প্রয়োজনে তরলোচ্ছল

ভাববাষ্প যে নিয়মে গাঢ় হইয়া উঠে—সনেটের মিল বিন্যাস ও স্বর-গঠন সেই স্বাভাবিক নিয়মেরই ফল। কবির অন্তরের স্বতঃস্ফূর্ত উচ্ছ্বাস কেমন করিয়া এই অতি কঠিন নিয়ম-বন্ধনেই সার্থক হইয়া উঠে, এই নাগপাশের কৃত্রিমতা এবং সনেট কবির অকৃত্রিম আন্তরিকতা কেমন করিয়া সামঞ্জস্য রক্ষা করে—উৎকৃষ্ট সনেট পড়িবার সময়ে ইহাই ভাবিয়া মুগ্ধ হইতে হয়। এইজন্য সনেট লেখকের বিশিষ্ট প্রতিভা ও কৃতিত্বের প্রয়োজন। যে কোনও ভাব বা ভাবনাকে সনেটের ভঙ্গী ও ছাঁচে ঢালা অসম্ভব। ভাব ও রূপের মধ্যে যেখানে একটা স্বাভাবিক আসক্তি থাকে সেখানেই কাব্য প্রেরণা আপনা হইতেই সনেটের সন্ধান করে'।

আশা করি সপরিবারে ভাল আছেন। আমার প্রীতিসম্ভাষণ জানিবেন। ইতি—

আপনার

শ্রীমোহিতলাল মজুমদার

( ৭ )

ওঁ

দারভাঙ্গা

১১।১।৩৮

প্রিয়বরেষু—

আপনার পত্রের উত্তর দেওয়া হয় নাই, তাহার কারণ বড়ই আশা ছিল কলিকাতায় দেখা হইবে। যেদিন পহুঁছিলাম 'শনিবারের চিঠি'র আফিসে শুনিলাম আপনি প্রায় সপ্তাহ খানেক কাটাইয়া ঠিক তাহার আগের দিন ভাগলপুরে প্রত্যাবর্তন করিয়াছেন। নৈরাশ্যের বহরটা বুঝিতেই পারেন, ভাবিলাম ব্যাপারটা বেশ ড্রামাটিকই হইয়াছে—কবির উপযোগী, কিন্তু কারণটা কিছুই বুঝিয়া উঠিতে পারিলাম না। বোধহয় শ্বশুরবাড়ি যখন অতি উপভোগে বিস্বাদ হইয়া ওঠে তখন বন্ধুবান্ধব থেকে দুনিয়ার তাবৎ বস্তুই আলুনি ঠেকে। কথাটা একটু ঝাল ঠেকিল কি?—কিন্তু নারাজ।

কলিকাতায় অনিশ্চিতভাবে দিন আষ্টেক ঘুরিয়া বেড়ান গেল। এলাহাবাদের অবনীবাবু কয়েকদিন সাথী। বুদ্ধদেব বসু প্রগতি সাহিত্য সম্মেলনের আসন থেকে রবিবাবুর প্রভাব বিলীয়মান বলিয়া যে ঘোষণা করিয়াছেন, তাহার একটা প্রতিবাদ-মিটিংএও খানিকটা সময় কাটান গেল। অনেকটা প্রদীপ জ্বালিয়া সূর্য

দেখানোর মত হইল, কিন্তু কি করা যায়?—একটু গাত্রদাহ হইয়াছিল। বুদ্ধদেববাবু পরে অবশ্য অমৃতবাজারে লিখিয়াছেন তিনি ওরূপ কথা বলেন নাই। কাগজগুলা তাঁহার ভুল রিপোর্ট করিয়াছে। যা হ'ক, ব্যাপারটা এখনও জুড়ায় নাই, কাগজে দেখি নরম গরম পত্রাঘাত এখনও বেশ চলিতেছে।

যা হ'ক, আপনার অভাবটা কলিকাতায় খুব অনুভব করিতেছিলাম। একে অনেকদিন দেখা হয় নাই, তাহাতে আবার আশা করিয়াছিলাম খুব বেশি করিয়া পাওয়া যাইবে। ইচ্ছা ছিল আসিবার সময় আপনার ওখান হইয়া আসিব, কিন্তু লটবহর অনেক বেশি হইয়া গেল, তাহা ভিন্ন একজন আত্মীয় সঙ্গী হইলেন, সুতরাং সোজাই চলিয়া আসিতে হইল। শেষ পযন্ত অদর্শনের ক্ষোভটা রহিয়া গেল।

আপনার 'শ্রীমধুসূদন' আমি সামান্যই পড়িয়াছি—একটা issueতে। এখানে কাগজটা[১৩] যে কে লয় সন্ধানই পাইতেছি না। কিন্তু একটা issueতেই যা পড়িলাম তাহাতে আনন্দিত হইয়াছি বলিলে ভুল হইবে,—একেবারে বিস্মিত হইয়াছি। সবচেয়ে আমায় চমৎকৃত করিয়াছে লেখার forceটা, প্রধান চরিত্র এবং subsidiary সমস্ত চরিত্রগুলি হইতেই (যে কটা পাইলাম) মাইকেলের জীবনে অদম্য ইচ্ছাশক্তির প্রভাব যেন ফুটিয়া বাহির হইয়াছে। আমার বলিবার উদ্দেশ্য যাহার বাধা দিতেছে বা সহায় হইতেছে সকলেই যেন তাঁহার জীবনের dynamic forceটা ফুটাইয়া তুলিতেছে। যদি বরাবর consistency থাকিয়া গিয়া থাকে (এবং নিশ্চয় আছে) তাহা হইলে বাংলা সাহিত্যে এ একটা নূতন জিনিস হইল। আপনার একজন শিক্ষিত পাঠককেও বলিতে শুনিয়াছি—আপনি নাটকের ক্ষেত্রে একটা নূতন পথ প্রবর্তন করিলেন। কথাটা খাঁটি সত্য। আমায় সমালোচক হিসাবে যখন ডাকেন, আমি লজ্জিত হই। ইচ্ছা আছে শীঘ্রই 'ভারতবর্ষ' জোগাড় করিয়া সমস্তটা পড়িয়া লইব। টানা পোড়েনে এবং কয়েকটি কাজের ঝঞ্ঝাটে আর নিশ্চিন্ত হইয়া আসল দিকটাতেই মন দিতে পারিতেছি না।

লেখা কিছুই হইয়া উঠিতেছে না, কবেই বা যে হইল তা জানি না। যদি পাটনার 'প্রভাতী' পাইয়া থাকেন তো 'চাড়ুশিল্প' বলিয়া একটা লেখা পাইবেন। শ্রীমতীদের (এবং শ্রীমানদেরও) একটু চটাইয়াছি। আপনি অনুমোদন করেন কিনা জানিবার ইচ্ছা রহিল। লেখাটি শেষ করিয়াছিলামও তাড়াতাড়িতে এবং ছাপাও হইয়াছে বড় খারাপ। যাহক পড়িয়া দেখিবেন।

ঠাকুরদাকে (কেদারবাবু) 'দ্বিতীয়ভাগ' এক কপি পাঠাইয়াছিলাম, কিন্তু

এখনও তাঁহার আশীর্বাদ পাই নাই। তিনি কেমন আছেন, যদি খবর রাখেন তো নিশ্চয় জানাইবেন।

গুরুজনদিগকে প্রণাম দিবেন, আপনারা নমস্কার লইবেন এবং ছেলে-মেয়েদের আশীর্বাদ দিবেন। ইতি—

ভবদীয়
শ্রীবিভূতিভূষণ

( ৮ )

ওঁ

দারভাঙ্গা
২৩।২।৫৮

সুহৃদ্বরেষু—

বলাইবাবু আমার পূর্বপত্র আশা করি পাইয়াছেন। পরদিবসই আপনার 'কিছুক্ষণ'[১৪] আরম্ভ করি এবং—যাহা আমি আর কখনও করিতে পারি নাই—এক বৈঠকেই বইখানি শেষ করিয়া উঠি। আমি বড় বিলম্বগতি পাঠক, তাহা ভিন্ন একটানা interest জমাইয়া রাখিবার বই বড একটা হাতে পড়ে না। আপনার এই বইটি একটি ব্যতিক্রম। তার কারণ এর চরিত্রগুলি খুব জীবন্ত এবং সচল। অর্থাৎ এদের পাল্লায় পড়িলে জিরাইবার বা নিঃশ্বাস ফেলিবার অবসর থাকে না। আপনার লেখাকে আমি প্রবাসী-সমালোচনায় একবার জুঁইয়ের সঙ্গে তুলনা করিয়াছিলাম বলিয়া যেন মনে পড়িতেছে। এই লেখাটি আপনার একেবারে ঐ জাতীয়—ক্ষুদ্র, তরতরে, সুরভী। আমার সবচেয়ে ভাল লাগিল—মুচীর মেয়েটি, মাড়োয়ারী, আর ষ্টেশনের ছোটবাবু। 'আপনার ও tendency ছাড়ুন মশাই'—তুলির একটি নিখুঁৎ আঁচড়। যখনই মনে পড়ে, না হাসাইয়া ছাড়ে না।

বইখানির অন্তর্নিহিত রূপকটি বড় চমৎকার। দুইদিকে অনির্দিষ্ট অনন্তবিস্তৃত পথ, মাঝখানে কয়টি মাত্র ঘণ্টার জন্য অপরিচিতদের এক জায়গায় সমাবেশ—এই জীবন—একটু চাঞ্চল্য, একটু চিকিমিকি, সঙ্গে সঙ্গে আবার আসন্ন অন্ধকার। এরই উপর মাড়োয়ারী তাহার মুনাফা করিতেছে—এরই একপ্রান্তে তাপদগ্ধ বৃদ্ধ জীবনের সত্যরূপ খোঁজায় আত্মনিমগ্ন। চমৎকার লাগিল।...

আশা করি সর্বাঙ্গীণ কুশলে আছেন। বইখানির জন্য ধন্যবাদ জানাইতেছি।

গুরুজনদিগকে প্রণাম জানাইবেন, আপনারা নমস্কার লইবেন এবং বালক বালিকাদের আশীর্বাদ দিবেন। ইতি—

ভবদীয়

শ্রীবিভূতিভূষণ মুখোপাধ্যায়

( ৯ )

35/D Kailas Bose St.

P.O. Beadon St. Cal.

বলাই,

পত্র পাঠ যাহা লেখা থাকে পাঠাও। আমি বড় বিপন্ন, লেখা সংগ্রহ বিষম দায় হইয়া উঠিয়াছে, সময়ের অভাবই ইহার প্রধানতম কারণ। পার ত কবিতার সঙ্গে একটি ছোট গল্প পাঠাও। প্রমথ চৌধুরী মহাশয় তোমার শ্রীমধুর[১৫] বিশেষ প্রশংসা করিলেন। নাট্যকার শচীন সেনগুপ্ত শ্রীমধুসূদন পাঠ করিয়া নতন করিয়া তোমার প্রেমে পড়িয়াছেন। তোমার বয়স যে বেশি হইয়া যাইতেছে ইহা মনে করাইবার ভার লইযাছেন দেখিতেছি ভাগলপুর সাহিত্য পরিষদ। নিমন্ত্রণ চিঠি পাইয়াছি। যাইতে পারিলে সম্ভবত আমিই সর্বাপেক্ষা বেশি সুখী হইতাম। এখান হইতেই শুভকামনা জানাই। বয়স চল্লিশ পার হইলেও মনের দিক দিয়া তরুণ থাক ইহাই কামনা! তোমার দুই একটি কবিতায় cynicism স্পষ্ট হইয়া উঠিয়াছে। উহার খপ্পরে পড়িও না। অবশ্য তুমি যে বহুমুখী প্রতিভার পরিচয় দিতেছ তাহাতে মাঝে মাঝে cynicism-টাই হয়ত recreation। ভারতবর্ষে নদ্‌কালদ্‌কি[১৬] wonderful আরম্ভ হইয়াছে। তোমাকে এইবার সত্যই একবার দেখিতে ইচ্ছা হইতেছে।...উপায় কি? বীরেন্দ্রবাবুর চিঠি এই সঙ্গে পাঠাইলাম। প্রীতি জানিবে। ইতি—

19.7.39. পরিমল

( ১০ )

১৮।৭।৩৯

প্রিয় বলাই,

অনেকদিন আগে ভাই তোমার চিঠি পেয়েছি কিন্তু নির্লজ্জের মত স্বীকার করছি যে চিঠিটা হারিয়ে যাওয়ায় আর উত্তর দিতে পারিনি। শ্রীমধুসূদন পাঠিয়ে দিও, নিশ্চয় রেডিওতে অভিনয় ক'রবো। রেডিওর জন্যে একঘণ্টা বা আধঘণ্টার কৌতুকনাট্য গোটাকতক লিখে দাওনা ভাই! একঘণ্টার হ'লেই

সুবিধে হয়। অল্প চরিত্র থাকবে, dialogue খুব forceful হবে। দৃশ্যগুলি দীর্ঘ হ'লেই ভাল হয়—আর এটুকু বলা বাহুল্য মাত্র যে বেতারে দ্রষ্টব্য কিছু থাকবে না সবই শ্রোতব্য হবে, অতএব সকলের যাওয়া আসা ও প্রত্যেক situationটি কথা ও শব্দের সাহায্যে প্রকাশ করলেই ভাল হয়।

এক ঢিলে দুটি পাখী মারবার সাধ হ'লে কাগজে এই ছোট্ট নাটিকাগুলি ছাপিয়ে সেখান থেকেও কিঞ্চিৎ এবং আমাদের থেকেও কিঞ্চিৎ গ্রহণ করলে মন্দ হবে কি? পরে একত্রে ছোট্ট নাটিকাগুলি পুস্তকাকারে প্রকাশ করাও লাভজনক। আশা করি প্রস্তাবটা ভেবে দেখবে। যদি আমরা তোমার লেখা রেডিওর উপযোগী ক'রে নিই তাহ'লে আপত্তি থাকবে কিনা সেটাও লিখো। এখন সব কুশল তো? আজ এই পর্যন্ত। ইতি—

তোমাদের

বীরেন্দ্রকৃষ্ণ ভদ্র

( ১১ )

পূর্ণিয়া

২৪।১১।৩৮

Bravo Balai.

তোমার মধুসূদন[১৭] আমাকে বড় আনন্দ দিয়েছে। মধু, মধুর বাপ মা, হেনরিয়েটা, বিদ্যাসাগর চমৎকার। যেমন ভয় ছিল তেমনি খুসী হয়েছি, finish'ও admirable হয়েছে। তুমি একটা নতুন পথ খুলে দিয়েছ। আমি যুবকদেব পড়াচ্ছি, সকলেই এক বাক্যে প্রশংসা করছে। আমি যে তাতে কত খুসী তা প্রকাশ করতে পারি না।

৺বিজয়ার ঠিক পরেই সহসা আমার vertigo attack হয়েছে। এখন বৃথা বেঁচে থাকা। শেষ যে কি আছে ভাবতে পারি না।

'বনফুলের আরো গল্প'[১৮] পড়ে আমার পূর্ব ধারণাই দৃঢ় হয়েছে। অর্থাৎ ছোট গল্পই সাহিত্য-জগতে তোমাকে বড় করবে।

তোমার দিদিমা আছেন এবং একই রকম আছেন।

এবার গৌহাটিতে প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলন। আমাকে সাহিত্য বিভাগের সভাপতি নির্বাচন করেছিলেন। টেলিগ্রাফে অবস্থা জানিয়ে decline করেছি। 'Letter follows' বলেছিলুম, আজ পর্যন্ত তা পারিনি। লিখতে মাথা ঝিমঝিম করে। গৌহাটি তোমাদের কুটুম্ব বাড়ী, আশা করি যাবে। আমার যাবার খুবই

ইচ্ছা ছিল, (সভাপতি হতে নয়,) স্থানটির প্রাকৃতিক সৌন্দর্যের টানে। কিছু লিখে নিয়ে যাবার ইচ্ছেও ছিল। ভগবানের ইচ্ছা নয়।

শুনেছি তোমার বাবা, মা রাজগিরে ভাল আছেন। এদিকে খুকি[১৯] ও জামাই মণিহারিতে হাজির! শুনে নিশ্চয়ই চঞ্চল হয়ে থাকবেন। একমাস কাটিয়ে এলেই ভাল হয়। মণিহারিতে তারা ভাল আছে। পক্ষীরা নিশ্চয়ই নিত্য জান্[২০] দিচ্ছে। ভায়ারা[২১] এতদিনে Low Pressure-কে norn al-এ তুলে দিয়ে থাকবে।

সকলে আমাদের ভালবাসা জেনো।

শুভাকাঙ্ক্ষী

শ্রীকেদারনাথ বন্দ্যোপাধ্যায়

( ১২ )

38, Nilkhet Road,
Dacca, 25-11-1938

প্রীতিভাজনেষু,

আপনার পত্রের উত্তর আর দিই নাই—প্রয়োজন বোধ করি নাই। তবে আপনার সংবাদ আপনার লেখাগুলিতে পাই এবং সময়ে সময়ে সেই সংবাদের সাড়া মনে জাগে, এবং পত্র লিখিবার প্রয়োজন ঘটে।

আপনার গল্পের বইখানি[২২] ভালো করিয়া পড়িয়াছি। উহার সম্বন্ধে ইহাই বলিবার আছে যে, একটি নূতন form আপনি আয়ত্ত করিয়াছেন—রীতিমত গল্পও নয়, নক্সা-Snapshot-ও নয়—এ একরকম অতি ছোট গল্প। এবং এই সংগ্রহের অধিকাংশই এত সুসম্পূর্ণ রস-কলেবর পাইয়াছে যে আমার মনে হয় ইহা আপনার একটি খুব নূতন কীর্তি বলিয়াই ঘোষিত হইবে। আপনার রচনাশক্তি বা সাহিত্যিক প্রতিভায় এখনও পূর্ণ যৌবন চলিতেছে—ঠিক কোন্ ঘাটে আপনার তরী ভিড়িবে—কোন্ লক্ষ্য আপনি ভেদ করিতে পারিবেন, তাহা এখনও বলা কঠিন, সম্ভাবনার অনেক দিন এখনও রহিয়াছে। খুব লিখিয়া যান, পরে আপনার নিজস্ব ইষ্ট-মূর্তির দেখা পাইবেন।

মধুসূদনের শেষটিতে বড় কায়দা করিয়াছেন—finishing stroke যাকে বলে! মধুসূদনের চরিত্র-চিত্র হিসাবে, তাঁহার জীবন চরিতের নাট্যরূপ হিসাবে, ইহার চেয়ে আর কি করিতে পারিতেন। তথ্য নির্বাচন ও সন্নিবেশেও আপনি যথেষ্ট কৃতিত্ব দেখাইয়াছেন।

'ভূয়োদর্শন' বেশ লাগিতেছে। নানা ভঙ্গিতে আপনি আপনার অভিজ্ঞতায়

'রসগুণাবলিজারিত' বটিকাগুলি ইতস্ততঃ বিতরণ করিতেছেন। আমার মনে হয় ইহাতে যেন একটা প্রাচুর্যজনিত অপব্যয় আছে। যে সকল মাল মশলা বৃহত্তর সৌধের ভিত্তিনির্মাণে ব্যবহৃত হইতে পারিত তাহাই অজস্রতার চাপে কল্পনা-বৃত্তির অধীরতায় খণ্ড খণ্ড ভাবে উৎক্ষিপ্ত হইতেছে। আপনি সেগুলিকে আপনার মনোভাণ্ডারে বেশিদিন ধরিয়া জমিযা উঠিতে দিতেছেন না—অস্বস্তি বোধ করেন। বড় কিছু করিবার ইচ্ছা আপনার আছে—সে কথা আমাকে লিখিয়াছেন, কিন্তু বড় কিছু করিতে হইলে বড় Plan চাই, একটা central ভাববস্তুকে দৃঢ়রূপে ধরিয়া, কল্পনাকে তাহার চতুর্দিকে ক্রমাগত প্রদক্ষিণ করাইতে হইবে—তাহা হইলে যত কিছু খণ্ড ভাব, খণ্ড চিন্তা, খণ্ড অভিজ্ঞতা সেই মণ্ডলের মধ্যে আপনি আকৃষ্ট হইয়া একটা সুডোল Organic আকার ধারণ করিবে। ইহার জন্য ধৈর্য চাই এবং ধ্যান চাই। এই খণ্ড রচনাগুলি অতিশয় সুখপাঠ্য বটে, কিন্তু মনে হয় এগুলিকে বৃহত্তর সৃষ্টির অঙ্গীভূত করিযা আরও বড় সাফল্য লাভ করা যাইতে পারে।

এবারকার শঃ চি'র অনেকগুলি ভাল লাগিল। আপনি এত রকমের এত লেখা লেখেন কি করিয়া? খুব ভাল লক্ষণ সন্দেহ নাই।

আপনার শেষ বইখানি[২৩] পাই নাই। আমার নূতন বই আপনাকে শীঘ্র পাঠাইব।

আমার প্রীতিপূর্ণ নমস্কার জানিবেন। ইতি—

শ্রীমোহিতলাল মজুমদার

( ১৩ )

শিলং

২৬.১১।৩৮

শ্রদ্ধাস্পদেষু,

আপনার নিকট অপরিচিত হইলেও আপনি আমাদের নিকট অপরিচিত নন। আপনার গল্প উপন্যাস কবিতা প্রবন্ধ নাটকের ভিতর দিয়া আপনার অন্তরের রসিক মানুষটিকে চিনিবার সৌভাগ্য বাঙ্গালীর হইয়াছে।

'ভারতবর্ষে' কিছুক্ষণ[২৪] পড়িয়া মুগ্ধ হইয়াছি। যেখানে রবীন্দ্রনাথের প্রশংসা রহিয়াছে সেখানে সমালোচনার লোভ হয়ত ধৃষ্টতা। তবু লোভ যে হয় সেটাকে অস্বীকার করিব কি করিয়া?

আপনার উপন্যাস প্রকাশিত হইবার পূর্বে এক রসিক বন্ধু সাহিত্য সভায়

আমাকে জিজ্ঞাসা করিয়াছিলেন—একরাত্রির উপন্যাস হয় কিনা। আমি অবশ্য উত্তর দিয়াছিলাম যে, একরাত্রির ঘটনা লইয়া উপন্যাস রচনা সম্ভব। তখন এসম্বন্ধে আমার নিজের ধারণা সুস্পষ্ট ছিলনা। কিন্তু মন সুস্পষ্টতার জন্য গোপনে উদ্‌গ্রীব ছিল। আপনার উপন্যাস আনিল আমার উত্তরের উদাহরণ।[২৫] আমি নিশ্চিন্ত হইলাম। আপনার দেখিতেছি একরাত্রিও প্রয়োজন হয় নাই, এক প্রহরেই অপূর্ব রস-সৌধ গড়িয়া তুলিয়াছেন। তুচ্ছ ক্ষণিক সামান্য বস্তুর এরূপ রসমূর্তি রবীন্দ্রনাথ ব্যতীত আমাদের সাহিত্যে আর কোথায় আছে জানিনা। যদি মুহূর্তের অভিব্যক্তিতে সুদূরতা চিরন্তনতা কিছু থাকে, তবে তাহা রসের সার্বভৌমিকতা, কোন বিশিষ্ট এটিটিউডের নয়। আপনি প্রত্যক্ষের রসরূপ উদ্‌ঘাটিত করিয়াছেন, কোন অদৃশ্য সুদূর অতীন্দ্রিয় রহস্যের স্পর্শে ইহাকে প্রসারিত করেন নাই। অথচ ইহাতে অতিপরিচিতির ধূলিমলিনতা নাই। রুক্ষরূঢ় বাস্তবের রসঘন এই সুপ্রকাশ স্বকীয় গৌরবে সাহিত্যরসিকদের অন্তরে আত্মপ্রতিষ্ঠা লাভ করে। বর্তমান ও ভবিষ্যতের সহৃদয় পাঠকদের নিকট হইতে আপনার শিল্প-প্রতিভা অকৃত্রিম বন্দনা লাভ করিবেই।

কিন্তু চিঠিখানি লিখিতেছি আপাতত 'শ্রীমধুসূদন' পড়িয়া। প্রথম হইতেই পড়িয়া আসিয়াছি। এই মাসের 'ভারতবর্ষ' খানা মাত্র সামনে রহিয়াছে। বাংলা সাহিত্যে, মনে হয়, স্বনামখ্যাত আধুনিক ব্যক্তির জীবন লইয়া আপনিই প্রথম নাটক লিখিলেন। মধুসূদনকে নবীন করিয়া নয়, গভীর করিয়া উজ্জ্বল করিয়া আমরা পাইলাম। ঐতিহাসিক সত্য রক্ষা করিয়া আপনি সরস জীবন্ত চিত্র আঁকিয়াছেন। মধুসূদনের জীবনে নাটকীয় উপাদান অনেকখানিই ছিল। আমরা মাইকেলকে নীতির চোখে দেখিতে অভ্যস্ত ছিলাম; তাঁর দুর্বার খেয়ালী অন্তরতম মনটিকে ত উপেক্ষা করিয়াছিলাম। কবির জীবনের ভালোমন্দের পশ্চাতে যে চিরচঞ্চল মানুষটি রহিয়াছে—রসের তুলিকায় আপনি তাঁহাকে উদ্‌ঘাটিত করিয়াছেন। মাইকেলের প্রতি ঘৃণা নয়, গভীর সহানুভূতি জাগে। ট্র্যাজেডির অনিবার্য পরিণামের একাগ্র বেদনায় ষোড়শ দৃশ্যটি সুপাঠ্য। দুইটি রেখায় সেবাপরায়ণার পবিত্রতা স্বল্পভাষিণী হেন্‌রিয়েটার আত্মবিলোপের চিত্রটি করুণ হইয়া উঠিয়াছে। শেষের ঘটনাগুলি যেন সব ঘটিয়া গেল। মধুসূদনের বাস্তব জীবনে হয়ত এমনি হইয়াছিল, অন্তত হওয়া উচিত; নাটকে এই ক্ষিপ্রগতি অসঙ্গত হয় নাই। দুর্জয় অগ্নিস্রাবে ফাটিয়া আগ্নেয়গিরি হঠাৎ নিঃশেষ হইয়া গেল।

মধুসূদনের পিতার চরিত্রটিও অপূর্ব হইয়াছে। শেষ দৃশ্যের সমগ্র নাটকের সহিত সঙ্গতি সকলের পক্ষে উপলব্ধি করা শক্ত হইতে পারে।

আপনি এমন সুন্দর ইংরাজিও লিখিয়াছেন।

অনেক কথাই বলিবার আছে। সংক্ষেপে দুইচারিটি জানাইলাম মাত্র। আপনাকে আরো ভালো করিয়া আলোচনা করিবার লোভ যত বড়ই হোক, নিজের অক্ষমতার কথা কেমন করিয়া ভুলিব!

পরিচয় দিবার মত আমার ত কিছু নাই। সদ্য কলেজ হইতে বাহির হইয়া এখানে একটি কলেজে সাহিত্য পড়াই।

আমার সশ্রদ্ধ নমস্কার জানিবেন। ইতি—

বিনীত

শ্রীসত্যেন্দ্রচন্দ্র মজুমদার

( ১৪ )

38, Nilkhet Road,
Ramna.

প্রীতিভাজনেষু,

আপনার পত্র পাইয়াছি, এবং আপনার ঐ পত্রে আপনার সাহিত্যিক উৎসাহ ও উৎকণ্ঠার[২৬] পরিচয় পাইয়া সুখী হইয়াছি। আপনি আমাকে যাহা জিজ্ঞাসা করিয়াছেন, তাহার উত্তর পত্রে দেওয়া সম্ভব নয়, সাক্ষাতে এ বিষয়ে আলোচনা করিতে পারিলেই কিছু ফল হইতে পারিত।

আপনার প্রাণে যদি কোনও সত্যকার প্রেরণা জাগিয়া থাকে, তবে তাহার ফলে আপনি কিছু করিবেনই—সে বিষয়ে আমার উৎসাহ বাক্য আপনি প্রচুর পাইবেন। খণ্ডকাব্য বা লিরিক অপেক্ষা আপনার ভাবকল্পনা যদি বড় কাব্যের পরিসর দাবী করে তবে নিশ্চয়ই আপনি সে দাবী গ্রাহ্য করিবেন, এবং আপনার প্রেরণা যদি সত্য হয় তবে আপনি যাহা রচনা করিবেন তাহা নিশ্চয়ই সার্থক হইবে। আমি যদি গোড়া হইতেই সে বিষয়ে কোনরূপ সমালোচক-মূলক পরামর্শ আপনাকে দিই তবে তাহাতে আপনার উপকার না হইয়া ক্ষতিও হইতে পারে। এ জন্য আমি ঠিক সোজাসুজি কোনও পরামর্শ দিব না। তথাপি কতকগুলি বিষয়ে আপনার নিজেরই ধারণা পরিষ্কার করিবার চেষ্টা করিব।

বর্তমান যুগে সাহিত্যে বড় আকারের কিছু গড়িয়া উঠিতেছে না, তার কারণ, মানুষের মন এখন বিশ্লেষণ-ধর্মী হইয়াছে—বহুর যে বৃহৎ ঐক্য তাহাকে না

মানিয়া, খণ্ডকে বহুধা বিভক্ত করিয়া ঐক্যের অভাবটাকে ঘোষণা করিতে চায়। মন তাহাতেও নিশ্বাস ফেলিয়া বাঁচে। আদি ও অন্তের ভাবনা করিতে হয় না, চলমান জগৎযাত্রার ক্ষণিক ও বিচ্ছিন্ন চিত্রগুলি হইতেই একটু রস আস্বাদন করিয়া তৃপ্ত হয়। ইহাই অতি-আধুনিক বিংশ শতাব্দীর মানবীয় প্রবৃত্তি। খণ্ডকে সমগ্রের অংশরূপে দেখিতে হইলে যে সত্যের কামনা ও কল্পনা করিতে, যে আস্তিক্যনীতিতে আস্থাবান হইতে হয়, তাহাই আজিকার দুর্বল ধর্মভ্রষ্ট মানুষের পক্ষে একটা বিভীষিকা। সকল উৎকৃষ্ট সাহিত্যই শাশ্বত সত্যের দ্বারাই অনুপ্রাণিত, তথাপি সাহিত্যের একটা দেশকালানুবর্তিতা আছে—কারণ সাহিত্য একার নয়—সমাজমনের দেশ ও কালের শাসন তাহাকে মানিতে হয়। আমরা যতই স্বতন্ত্র হই না কেন—যতই চিরযুগের দিকে তাকাইয়া থাকিনা কেন—যুগকে একেবারে অস্বীকার করিতে পারি না! আপনি লিখিয়াছেন, লিরিকের যুগ শেষ হইয়াছে, তাহা সত্য হইতে পারে কিন্তু তাই বলিয়াই বড় কাব্যের যুগ যে অতঃপর আসিতেছে তাহা নিশ্চিত বলা যায় না। বরং ইহাও মনে হইতে পারে যে কাব্যেরই যুগ গত হইয়াছে, সাহিত্য-রস আর মানুষের পিপাসার বস্তু হইবে না।

তথাপি যদি কাহারও চিত্তে এ যুগেও, বৃহত্তর কাব্যরচনার প্রেরণা জাগে, তবে বুঝিতে হইবে যে, হয় তাহা একটা মোহ-বিকার মাত্র, নয় তাহার মূলে যুগধর্মের প্রচ্ছন্ন প্রতিক্রিয়া আছে, এবং তাহা স্বাভাবিক অতএব সত্য। কিন্তু ইহার প্রমাণ—ঐরূপ কাব্যরচনা যখন সফল হইবে—তখনই পাওয়া যাইবে, তার পূর্বে নয়। অতএব, আপনাকে এ বিষয়ে আমি উৎসাহ দিতে কিছুমাত্র কুণ্ঠিত নই।

কিন্তু বৃহৎ কাব্য গদ্যে ও পদ্যে—দুই রীতিতে লেখা যায়: বস্তুতঃ আধুনিক উপন্যাসই প্রাচীন মহাকাব্যের নব দেহ। আপনি নিজে দুই রীতিরই সাধক এবং এক রীতিতে বড় কাব্য (উপন্যাস) রচনায় ইতিমধ্যেই ব্রতী হইয়াছেন। তৎসত্ত্বেও আপনি পদ্যছন্দে বড় কাব্য রচনা করিতে ইচ্ছুক হইয়াছেন। ইহাতে বুঝিতেছি, আপনি একটা অতিশয় Romantic বা উচ্চভাববস্তুর উপযুক্ত medium খুঁজিতেছেন, এবং তাহার model কি হইবে, আমার সাহিত্যিক বোধ বুদ্ধির দ্বারা তাহাই ঠিক করিয়া লইতে চান। প্রথমেই বলিয়া রাখি ক্লাসিক্যাল মহাকাব্যের (যেমন Paradise Lost) আদর্শ এখন চলিবে না; তাহার অন্তর্গত সেই ধর্ম বা নীতির সেই নিছক আদর্শমূলক কল্পনা সেই প্রেম ও বিশ্বাসের paradise মানুষ এখন হারাইয়াছে। বড় কাব্য লিখিতে হইলে কোনও একটি Romantic tale পুরাণ ইতিহাস ও কিম্বদন্তী হইতে সংগ্রহ করিতে হইবে, এবং তাহার রসের

মূল উৎস হইবে আদিম মানব প্রকৃতির অতি সরল, অথচ সবল ও গভীর হৃদয় বৃত্তি। আজিকার এই অতি সভ্য কৃত্রিম জীবনাদর্শের অতি সুস্থ প্রাণবন্ত মানুষকে দাঁড় করাইতে পারিলে—কাব্যরসকেই পুনঃ প্রতিষ্ঠিত করা যাইবে—অতি উচ্চ ধর্ম বা নীতির আদর্শ নয়; মাটি এবং মানুষ, এই দুইকে গৌরবান্বিত করিতে হইবে।

একটু বড় আকারের কবিতা লিখিবার ইচ্ছা আমার বরাবরই ছিল—অন্ততঃ কোনও একটি romantic রূপকথার মত কাহিনীসূত্র অবলম্বন করিয়া Keats-এর মত, নিছক সৌন্দর্য-রসের একটি রঙ্গীন ও সুরভি শ্লোক-শতদল রচনা করিবার বড সাধ ছিল, সাহিত্যের মল্লভূমিতে অবতীর্ণ হওয়ার পর রসরাসেশ্বরী আমার প্রতি বিমুখ হওয়ায় সে সাধ পূর্ণ হয় নাই। একটি বৃহত্তর কাব্য লিখিবার কল্পনাও করিয়াছিলাম—লিখিতে পারিলে আমার কল্পনা ও আমার কাব্যভঙ্গির চরম উৎকর্ষ তাহাতে প্রকাশ পাইত। সে কাব্যের কাহিনী অংশ বহুদিন যাবৎ পরিকল্পিত হইয়াই পড়িয়া আছে, বৌদ্ধযুগের ধর্ম সমাজ শাস্ত্রবিধি ও আচার প্রথা ভালো করিয়া পড়িয়া লইবার প্রয়োজন ছিল, তাহা ঘটিয়া উঠে নাই বলিয়াই তখন আর সে কাব্যে হাত দিতে পারি নাই, তারপর আমার সাহিত্য-জীবন ক্রমেই রসহীন হইয়া উঠিয়াছে। এই কাব্যের ভাববস্তু ছিল যেমন কবিত্ব-পূর্ণ তেমনিই গভীর। মৃত্যুভয়ভীত মানুষ অমরত্ব লাভের বাসনায় প্রেমকে তুচ্ছ করিল—প্রেম ও মৃত্যুর নিত্যসম্বন্ধ সে স্বীকার করিল না, আয়ুষ্মান না হইতে পারিলে প্রেম বৃথা; অতএব সে আগে অমর হইলে তবে প্রেমের মর্যাদা রক্ষা করিবে। শেষে অমরত্বের বর লাভ করিয়া সে নিজের ভ্রম বুঝিতে পারিল—সে বর তাহার পক্ষে অভিশাপ হইয়া উঠিল। জীবনের সকলই বিস্বাদ হইয়া গিয়াছে, কিছুতেই আর আকর্ষণ বা আসক্তি নাই। পুনরায় মৃত্যুলাভের সাধনা করিল। দৈববাণী হইল কোনও কিছুতে আসক্তি না হইলে শাপমোচন হইবে না— সে আর হয় না। অবশেষে এক আশ্চর্য সহজ ভাবে সেই আসক্তি ঘটিল সে একটি এমনই ব্যাপার যাহাতে জন্ম ও মৃত্যু এক সঙ্গে গাঁথা হইয়া আছে—তাহারই ফলে সে আবার অন্তহীন মৃত্যুস্রোত নামিয়া পড়িল। বৌদ্ধ দর্শনের তন্‌হা বা তৃষ্ণার এবং অন্তহীন জন্মমৃত্যুর ট্র্যাজেডি আমি এই কাব্যে ফুটাইয়া তুলিতে চাহিয়াছিলাম, এবং তাহারই মধ্যে প্রেমহীন অমরতার উপরে মৃত্যুবিড়ম্বিত প্রেমের মহিমা ঘোষণা করিবার অভিপ্রায় ছিল। কিন্তু সে আর হইল না। এ কাব্য কিন্তু অতিশয় কল্পনা প্রধান, romantic হইত। ইহাতে Gric element-ই

বেশী থাকিত। আপনি Passion ও action এর কাহিনী রচনা করুন। অন্ততঃ Mathew Arnold-এর Sohrab and Rustum-এর মত একখানি কাব্য লিখুন। Tennyson's Idylls of the King পড়িয়াছেন ?

পূর্বে বলিয়াছি, এ সম্বন্ধে আলোচনা সাক্ষাতে ভিন্ন হইবার উপায় নাই। আমি আপনাকে কয়েকটি অতিশয় স্থূল কথা লিখিলাম—আপনার নিশ্চয়ই ইহার উপর অনেক প্রশ্নই মনে জাগিবে—জানাইলে সাধ্যমত উত্তর দিব।

আশা করি কুশলে আছেন। আমার প্রীতি সম্ভাষণ জানিবেন।

ইতি—

আপনারই

শ্রীমোহিতলাল মজুমদার

( ১৫ )

Purnea

15. 2. 39

প্রিয় বলাই ভায়া,

অনেক দিন তোমার পত্রাদি পাইনি, সে অপরাধ তোমার নয়, আমি নিজেই লিখতে পারিনা,—সামর্থ্য ফুরিয়ে এসেছে। কিন্তু পেতে যে ইচ্ছে হয় ! বিশেষ তোমার পত্র।

শেষ বয়সে ভুল করে লেখার নেশা ধরা হয়েছিল, তার দিন শেষ হয়ে গিয়েছে, এখন খোঁয়ারি কেবল কষ্ট দেয় ! 'সময় হারার' সাজা। আজ ৭৬ পূর্ণ হল, কাল থেকে ৭৭ আরম্ভ।

ফাল্গুনের 'ভারতবর্ষ' খুলে আগেই তোমার লেখা খুঁজলাম,—পেলুম না। তোমার বইয়ের বিজ্ঞাপনও নেই। মনটা বিচলিত হল।

টুলু[২৭] এসেছিল। শুনলাম—বাড়ীতে তুমি একা। নিশ্চয়ই খুব লিখছো। কি লিখছো—জঙ্গম ? শুনে ভারি আনন্দ হলো—রবিবাবু[২৮] ডেকেছিলেন, অনেক কথা অনেক আলাপ হয়েছে, যা আদায় করেছ তা অমূল্য উপহার ! তার যোগ্য হও, তার মান রক্ষা করো এই কামনা করি।

মনিহারীর কোয়ার্টারে বসে তোমার বাবার সঙ্গে একদিন তোমার কথা হয়, তাঁকে বলেছিলুম—'বলাই আপনার সাধারণ টাইপের এভারেজ ছেলে নয়, তাকে কোনো বিষয়ে বাধা দেবেন না, free hand দেবেন। সে আমাদের দেশের

একজন হবে। আমি থাকবো না—আপনি দেখে যাবেন ;—তাতে আমি সে লক্ষণ পেয়েছি, তার প্রতি পূর্ণ confidence এই, আজ সন্ধ্যায় আপনাকে এ কথা বললুম। আমার দীর্ঘ জীবন যদি বৃথাই না কেটে থাকে আর সাহিত্যের প্রতি আমার শ্রদ্ধা যদি লোক-দেখানো না হয়, তা হলে আজকের একথাও ভগবান নিরর্থক করবেন না।" ইত্যাদি। এসব কথা তোমাকে জানাবার ইচ্ছাও ছিল না, আবশ্যকও ছিল না। কিন্তু দিন আর বড় নেই, তার আগেই—যেটা আমার দৃঢ় ধারণা ছিল—'তুমি আমাদের কবির প্রিয় হবে, আন্তরিক ভালবাসা পাবে।' তার সূচনা হয়ে যাওয়ায়, আনন্দ রোধ করতে না পেরেই বলে ফেললুম।

আমি এত বড় কথা বলবার যোগ্য লোক নই, সাহিত্যিক বলেও কেউ নাম করবে না, সে লোভও নেই, কিন্তু একটা কথা আমার নিজের কাছে চিরসত্য—আমি সাহিত্য-প্রাণ ছিলুম। মাঝিরা বলে—'বাইতে পারি না পারি গোড় চিনি।' আমারও তাই। কিছু দিতে পারিনি বটে কিন্তু জীবনটা সাহিত্যের প্রেমে, সাহিত্যের পশ্চাতেই কেটেছে। এতটা ভালবাসা জগতের আর কিছুতেই ছিল না। কিন্তু অদৃষ্টের পরিহাস, প্রারম্ভ যৌবনে আরাধ্যসাহিত্য-তীর্থ-ক্ষেত্র হতে দু-দুবার প্রবল আঘাত[২৯] আমাকে ২৭ বৎসর নির্বাসিত করে ফেলেছে। বড আঘাত প্রিয় ক্ষেত্র হতেই আসে।

তাঁর রহস্য কে বুঝবে—৫৭ বৎসর বয়সে অতি ক্ষীণ সূত্র ধরে রূপান্তর গ্রহণ কোরে সে দেখা দিলে—সামান্য কিছু বলে গেল। কোন আবশ্যক ছিল না।

যাক ওসব বাজে কথা। এইবার কবির সঙ্গে কি কি কথা হোলো, বিশেষ, সাহিত্য নিয়ে, সেটা শুনতে ইচ্ছা হয়,—ও রোগ শেষ পর্যন্ত যাবে না। অর্থাৎ তাঁর advice and instructions. হ্যাঁ—'মধুসূদন' শুনে কি বললেন? দীর্ঘ স্বপ্নটা সম্বন্ধে আমারও একটু খটকা ছিল। ওটা কি করতে বললেন। শেষটা কিন্তু আমার ভালই লেগেছিল। শুনলুম ভূত ছাড়াতে বলেছেন! মন্ত্রটা নিশ্চয়ই suggest করে থাকবেন। সেটা কি?

এইটা কিন্তু বড় কঠিন কাজ। লেখককে কঠিন পরীক্ষায় ফেলা। রবিবাবুর master mind থেকে better suggestion বেরিয়ে থাকবে। তবুও আমার কিন্তু ভয় আছে।

তাঁর কাজকর্ম, উৎসাহ উদ্যম দেখে অবাক হয়েছি। 'সময়হারা' যারা বলে তারা আমাদের কি দিচ্ছে? তারা একটা 'রাজপুতানাই'[৩০] লিখুক না। আজো তাঁর দান অফুরন্ত। এখন দেখছি সকল বিষয়েই কথা কইছেন। সে দিন 'বিশ্ব-ভারতী

সম্মিলনী' সভায় বাংলার বর্তমান রাষ্ট্রনীতির মধ্যে যে সব পাপ ঢুকেছে তা নিয়ে দুঃখ করে অনেক কথা বলেছেন; একটি কথা আমাকে ব্যথা দিলে। শেষে বলেছেন—'এমন কি ভগবানের কাছে জানিয়েছি যেন—বাংলা দেশে আর না জন্মাই! যে বাংলা দেশের জন্যে তিনি কি না করেছেন ও করছেন তার উপর এ অভিমান স্বাভাবিক হতে পারে আমি সেটা ভালবাসারই নামান্তর বলে ভাবতে বাধ্য হয়েছি। স্বাধীন দেশে জন্মটা সকলেরি কাম্য কিন্তু দেখে শুনে তা'তেও অরুচি আসছে। তিনি কোন দেশে জন্ম চান, জানতে ইচ্ছা হয়! গত দু'বৎসরের মধ্যে কোন দেশের পরিচয় পেতে তো আমাদের বাকি নেই। —শরীর আর বয়না, না হলে তাঁর সঙ্গে ঝগড়া করতে যেতুম। দেখতে বড় ইচ্ছা হচ্ছে।

কেয়া, অসীম, খোকা[৩১]—সব কেমন আছে! তোমার দিদিমার একভাবই চলছে।

বহুদিন পরে পত্র লিখতে বসে অনেক কিছু লিখে ফেললুম। ৩।৪ মাস কাকেও পত্র লেখা হয় নি। হরিদাস কেমন আছে তাও জানি না।

তারাশঙ্কর ভায়া কোথায়? পত্র লিখতে পারি না, দুঃখিত হয়ে থাকবে। ৭৭ বৎসর বয়সটার শরীরের উপর প্রভাবটা যে কি, কাকেও বোঝাতে পারব না। আমি ত চাই পত্র লিখতে, তাতে ভালই থাকি, কিন্তু পারি কই!

এখন ভালবাসা জানাই। অবসর মত কুশল জানিও।

কবিকে পত্র লিখতে ইচ্ছা হয় কিন্তু বৃথা কষ্ট দেওয়া পাছে হয়, তাই লিখি না।

শুভাকাঙ্ক্ষী
শ্রীকেদারনাথ বন্দ্যোপাধ্যায়

১৬ )

Kantalbari
DARBHANGA
২১. ৫. ৩৯

প্রিয়বরেষু,

আপনি যে 'ঝোলে ঝালে অম্বলে'[৩২] ডুবিয়া আছেন এ সন্দেহ আমার অনেক দিন হইতেই মনে উদয় হইয়াছে। একটা প্রমাণ আপনি পত্র দিতে এবারে বড্ড দেরি করিয়াছেন; সুখে নাকানি-চোবানি না খাইতে থাকিলে এ-অবস্থা সচরাচর হয় না। অভিজ্ঞতা নাই বলিয়া সে আন্দাজ করিতে পারি না এমন নয়।

সূদন' পাঠানর জন্ত ধন্যবাদ দিতেছি নিজের তরফ থেকে; কিন্ত লেখার জন্য বাংলা সাহিত্যের তরফ থেকে কি ভাষায় ধন্যবাদ দিব? জিনিসটা চমৎকারই নয় শুধু, marvellous! ইংরাজী শব্দটি বাংলা 'চমৎকার'-এর চেয়ে বেশি জোরাল জ্ঞানেই প্রয়োগ করিলাম, অভিধান যদি তা না বলে তো আর আমার কথা নাই। আমি ড্রামা সম্বন্ধে বিশেষজ্ঞ নই—ও জিনিসটা নাকি টেক্‌নিকে টেক্‌নিকে ভরা। তবে রসের দিক দিয়া অনায়াসেই বলিতে পারি, এমন বই বাংলা ভাষায় খুব বেশি নাই। মাইকেলের জীবনী পড়িয়াছি, তাঁর সম্বন্ধে নিবন্ধিকাও অনেক পড়িয়াছি. কিন্তু মাইকেলকে ফুটাইয়া, জাতির সামনে তাঁহার প্রতিভা, তাঁহার উদ্দাম ব্যক্তিত্ব চিরভাস্বর করিয়া রাখা—এটা আপনার জন্যই যেন তোলা ছিল; আপনার বইটা মাইকেলের resurrection. এখন 'শ্রীমধুস্থদন' হাতে লইলেই মাইকেলের মুখোমুখি হওয়া যাইবে। কবির মুকুর কবিই;—A poet only can do justice to a poet. জীবনীকারদের ছোট করিতেছি না; বিশেষ করিয়া মাইকেলের জীবনী তো বাংলা ভাষার একটা সম্পদ, আমি শুধু বলিতেছি ফটোয় পুরো মানুষটি ওঠে না। আপনি আশু মুকুজ্জের রেখাচিত্র প্রতিচ্ছবি—'The Bengal Tiger' নিশ্চয় দেখিয়াছেন। (চিত্রীর নামটা ভুলিয়া যাইতেছি) কোন photo কি ওরকম হইতে পারিত!

আপনার প্রত্যেক চরিত্রটি নিখুঁৎভাবে ফুটিয়া উঠিয়াছে। প্রত্যেক ঘটনাগুলি কথাবার্তার প্রতি শব্দটি এমন করিয়া বাছাই করা যে মাইকেলের জীবন, কিম্বা তাহার পারিপার্শ্বিক একেবারে রূপ ধরিয়া উঠিয়াছে। আমার এক একবার মনে হইল—এ কথা যদি না বলা হইয়া থাকে, কি এ-ঘটনাটুকু যদি না ঘটিয়া থাকে তো সেইখানেই ত্রুটি ছিল—আপনার লেখার এ বাহুল্য নয়

আপনি বন্ধু, এই পর্যন্তই থাক; অপরিচিত হইলে যা অনুভব করিতেছি আরও সালঙ্কারে প্রাণ খুলিয়া বলা যাইত। আপনার বই অভিনীত হইবে কিনা ঠিক বলিতে পারিলাম না, তবে আশা করি সমঝদারে চেষ্টা করিবে—বিশেষ করিয়া public stage-এ; তবে সেই সঙ্গে এও আরও গভীরভাবে আশা করি যে যেন 'যত্র-তত্র' চেষ্টা না হয়। আমি public stage সম্বন্ধেও খুব উঁচু ধারণা রাখিবার সুযোগ পাই নাই,—তবে আশু দের (Asude—vide A. B. Patrika) 'Sheman' সমন্বিত আমাদের এমেচারদের সম্বন্ধে আমি বড়ই সশঙ্কিত থাকি। এদের মত খুনে আর দুঃসাহসী নাই মশাই! ওরা এক একটি কালাপাহাড়, আপনি প্রাণ

গলাইয়া যে মূর্তি গড়িলেন ওরা এক লহমায় তাহা চূর্ণবিচূর্ণ করিয়া ভূতলে ( যথাযথ বলিতে গেলে বাঁশের মাচার উপর ) বিছাইয়া দিবে। তাহার পর আবার মেডেলের জন্ম হাত পাতিবে! ঠিক কথা ওদের কথাতেই মনে পড়িল। আপনি গানগুলো লিখিয়া দেন নাই কেন মশাই? ও-স্বাধীনতা দিতে গেলেন কেন? ধরুন Henrietta যেথানে Rev. কৃষ্ণমোহনকে গৎ শোনাইতেছে ( পৃঃ ১২০ ),—আপনি কি স্থির নিশ্চয় যে কোন ভজহরি-হেনেরিয়েটা ওখানে ছাড়া পাইয়া একটা কীর্তন, বিদ্যাসুন্দরী, বা নিদেনপক্ষে একটা গজল চালাইয়া বসিয়া থাকিবে না! আপনারা আজকাল 'সিনে' টিপয়ের কয়টি পায়া থাকিবে সে-কথাও ধরিয়া লিখিয়া দিতেছেন, তা সত্ত্বেও এরা ধরাধরি করিয়া গ্রীনরুমের ড্রেসিং টেবিল আনিয়া হাজির কবিতেছে—আর আসল কাজেই এমন ঢালোয়া বিশ্বাস করিয়া বসিলেন?

আপনার 'ভূয়োদর্শন' খুবই চমৎকার হইতেছে। 'শনিবারের চিঠি' পড়িবার যখন খুবই কম সময় থাকে তখন শেষের দিকের অম্লরসে জিভটা তাজা করিয়া লইয়া ঐটে পড়ি। সজনীবাবুর জন্ম অত্যন্ত চিন্তিত আছি। সুবলবাবুর পত্র নিশ্চয় পাইয়া থাকিবেন যে তিনি ডাইবিটিস বাড়ার জন্য হাসপাতালে। আজ সুবলবাবুকে পত্র দিলাম। আপনি যদি আজকালের মধ্যে পত্র পাইয়া থাকেন তো ফেরৎ ডাকেই আমায় খবর জানাইবেন। আমি তরসু আমার পত্রের উত্তরে সুবলবাবুর দ্বিতীয় পত্র পাইয়াছি। মনটা কিন্তু খারাপ হইযা আছে।···আমা গ্রীষ্মাবকাশ ৩রা জুন হইতে। প্রোগ্রাম এখনও ঠিক নাই; তবে যেখানেই যাই—যাইবার বা ফিরিবার সময় আপনার ওখানে ঢু মারিবার ইচ্ছা আছে। সতই্য আপনার ওখানে যাওয়া হইতেছে না, মানে ইচ্ছা আছে তবে ইচ্ছাশক্তি নাই, অনেক সময় ইচ্ছেতব শক্তিরও অভাব ঘটে। আবার এক চোট কোমর বাঁধিয়া দেখি। তবে এ ভাবিবেন না, যেন যে আপনার না-নড়িবার সম্বন্ধে বিলকুল সব বিশ্বাস করিয়া বসিলাম। অত প্লট সাজাইতেছেন আর এটুকু সাজাইবেন এতে বিস্ময়ই বা কি?···নূতন বই সম্বন্ধে কৌতূহল রহিল, কোথায় বাহির করিতেছেন? আজ এ পর্যন্ত থাক, একআনী টিকিটের ঘাড়ে অনেক চাপান গেল। সজনীবাবুর খবর দিবেন।

নমস্কার লইবেন, গুরুজনদিগকে প্রণাম দিবেন ও ছেলেমেয়েদের আশীর্বাদ দিবেন।

ইতি

ভবদীয়

শ্রীবিভূতিভূষণ মুখোপাধ্যায়

( ১৭ )

Bogra
1-6-39

বনফুল,

পাখীটাঙানতে আমাকে ঠকিয়েছ। কারণ fact is stranger than fiction.

বৈতরণীর ডাক্তারকে অপ্রকৃতিস্থ পাগল জেনেই সমালোচনা করেছি। পাগলেরও একটা fixed idea & responsiveness to one sort of stimuly only থাকা দরকার।—তোমার পাগল যেমন কোথাও আনন্দে আটখানা হয় না। তার মনের morouseness নিয়ে সে সবটা বেঁকিয়ে দেখবে, 'ফিক্‌ফিক্' হাসি তার মুখ থেকে আর এক সুরে বেরুবে ইত্যাদি ইত্যাদি। মড়ার evolutionটা তত important আপত্তি নয় আমার। ওটাকে Class ও-তে ফেলেছি। কারুর সঙ্গে কথা কইবে না সেটা জানি। তোমার লেখায় সেটা স্পষ্ট হ'লে পাগলের ক্ষতি হ'ত না। আর একটা কথা, পাগলের অসম্বন্ধ প্রলাপ নিয়ে এক প্যারা লেখা যায়, একটা বই লেখা যায় না। বইএর পাগল একটু সুসম্বন্ধ কথাবার্তা কইবে, এবং কথায়বার্তায় নিজের পাগলত্ব দেখাবে। যাই হোক আমি তোমাকে আমার কথা বোঝাতে পারব না। আমি বোঝাতে পারব না যে, তোমার ঐ কখানা বই একত্র করলে Epic হবে না, ও বইগুলা first class material দিয়ে second class construction হয়েছে, যা Engineer-এর চোখ এড়াতে পারবে না। নিন্দা শুনতে যদি ভালবাস,—তবলা বাঁধা হবার আগে গান আরম্ভ ক'রে লম্বকর্ণ শ্রোতাদের তাক্ লাগাবার প্রবৃত্তি যদি কম থাকে ত তোমার উচিত আমার কাছে এসে খানিকক্ষণ হাতুড়ির ঠক্‌ঠক্ সহ্য করা। কারণ আমার বিশ্বাস তোমার অন্য সমঝদাররা একটু আধটু বেসুরে বিক্ষুব্ধ হন না। এবং তুমিও সেই কুসংসর্গে পড়ে বেসুরে সুরসাধনা আরম্ভ করচো।

ছেলেবেলায় Chekhov-এর Ward No 6 & Black Monk প'ড়ে খুব ভাল লেগেছিল। এখন কেমন লাগবে জানিনা। তুমি যদি না প'ড়ে থাক ত প'ড়ে দেখতে পার, পাগলের খবর পাবে।

ভাল soliloquy ও দু'একখানা পড়া দরকার। একটা আমার মনে পড়চে—

—'Uncanny tales by M. Crawford'৩৩-এর একটা গল্প। আরও খুঁজলে পাওয়া যাবে।

গরমে তোমরা আমাদের ঠকাতে পারবে না।

শুভার্থী—শ্রীবনবিহারী মুখোপাধ্যায়

( ১৮ )

২৫।২ মোহনবাগান রো,
কলিকাতা
১১-১১-৩৯

বলাই,

বুধবার রাত্রে এখানে আসিয়া পৌঁছিয়াছি এবং গত দুই দিন রবীন্দ্রনাথের সহিত ল্যাপটালিপিট্টি করিয়াছিলাম—চিঠি লেখার সময় হয় নাই। রবীন্দ্র রচনাপঞ্জী সংক্রান্ত কাজ শেষ করিয়া বাংলা সাহিত্য লইয়া অনেক আলোচনা হইল —তিনি তোমাকেই অধুনাজীবিত (নিজেকে বাদ) স্রষ্টা বাংলা সাহিত্যিকদের মধ্যে বরমাল্য দিয়াছেন; কবিতা গল্প উপন্যাস ইত্যাদি সম্পর্কে আমার কাছে এক রকম উইল করিয়াই দিলেন। দুঃখ করিতে লাগিলেন, তুমি আর যাওনা, তোমার সম্বন্ধে জানিবার অনেক কৌতূহল তাঁহার আছে। আমি দশ বার দিনের মধ্যে বোলপুর যাইতেছি। তোমাকেও আসিতে হইবে। তারাশঙ্কর সম্বন্ধেও তাঁহার মত খুব উচ্চ তবে তাঁহার সন্দেহ হইয়াছে তারাশঙ্কর একটু ক্লান্ত হইয়াছে। তিনি রবীন্দ্র পরবর্তী গল্পসাহিত্যে তোমাদের দুইজনকে ছাড়া আর কাহারও নাম করিতে পারেন না। প্রেমেন্দ্রের লেখা তিনি পড়েন নাই, মানিক সম্বন্ধে তিনি হতাশ এবং আধুনিক দলের দ্বন্দ্বে পীড়িত। আরও অনেক কথা হইয়াছে, সাক্ষাতে বলিব— তাঁহার কৈশোর ও যৌবনের প্রেমের কথা—বহু গুহ্য কথা শুনিলাম। আজ পর্যন্ত সেসকল কেহ শুনে নাই। তাঁহাকে পত্র দিও। আজ সকালে বোলপুরে গেলেন।

ভালবাসা লও। শীঘ্র পত্র দাও।

—সজনী

( ১৭ )

38. Nilkhet Road, Ramna
Dacca

প্রীতিভাজনেষু,

আপনি আমার বিজয়া দশমীর নমস্কার আলিঙ্গন জানিবেন।

বহুদিন পূর্বে আপনার একখানা পত্র পাইয়াছিলাম, তখন অতিশয় অসুস্থ ছিলাম, এখনও ভাল নাই। তবে পূর্বাপেক্ষা ভাল, তাই সেই পত্র আবার পড়িয়া এতদিন পরে আপনাকে পত্র লিখিতেছি।

আমি শরীরে ও মনে অতিশয় অবসন্ন হইয়াছি। এই পাণ্ডব-বর্জিত দেশে একটিও মনের আত্মীয় নাই, তার উপর এইরূপ স্বাস্থ্যভঙ্গ হওয়ায়, মনে হইতেছে, আমি যেন মৃত্যুর বহির্দ্বারে প্রতীক্ষা করিতেছি, জীবনের সঙ্গে আর কোনো সম্পর্ক নাই; এমন অবস্থা আমার জীবনে আর কখনো হইয়াছে বলিয়া মনে পড়ে না। বহুদিন নিজ সমাজ বা জন্ম-জলাশয় হইতে বিচ্ছিন্ন হইয়াছি; তারপর, এইরূপ স্বাস্থ্য ও অন্যান্য গুরুতর কারণে এখান হইতে নড়িবার—একটু স্থান পরিবর্তন করিবার উপায় দেখি না। এ এক রকম Purgotory বা প্রায়শ্চিত্ত-নরক। ইহাকে মানিয়া লইবার চেষ্টা করিতেছি, কোনও অভিমান আর নাই, এখন অপরাধ ভঞ্জনের পালা, নিজের আত্মার শান্তি ও সান্ত্বনা চাই। পরের ভাবনা ভাবিবার স্পর্ধা না থাকাই ভাল। জীবনে অনেক দেনা হইয়াছে পাওনার অঙ্ক চিরদিন শূন্যই রহিয়া গেল, দেনা শোধ করিতে পারিলাম না, এই দুঃখই শেষে বড় হইয়া থাকিল। জীবনে কিছুই অর্জন করি নাই। একটি মানুষকেও আপন করিতে পারি নাই; ভাব-চিন্তার প্রচণ্ড সন্নিবেগে ধূমকেতুর মত ছুটিয়া এই আকাশযাত্রা শেষ করিলাম; স্নেহপ্রেমের স্থির রশ্মিতে যাহারা আসন পাতিয়া বসে তাহাদের দলে আমার নাম কাটাইয়াছি। আমি যে কত একা তাহা জানিতাম, কিন্তু এক্ষণে তাহা অনুভব করিতেছি। যে আনন্দময়, সেই শক্তিমান, এবং তাহারই একা হওয়া সাজে—প্রাণশক্তির প্রাচুর্যে সে একা হইয়াও বহু—সংসার সমাজ তার সেই প্রাণশক্তির, সেই আত্মানন্দের লীলাক্ষেত্র। এককালে আমার এই শক্তি ছিল, কিন্তু তাহার অপব্যবহার করিয়াছি—আমি সেই প্রাণশক্তিকে অ-প্রাণের সহিত যুদ্ধে ক্ষয় করিয়াছি—নিজেকে বড় বঞ্চিত করিয়াছি। তাই আজ আমার এই শাস্তি। আমি প্রকৃতিতে বৈষ্ণব হইয়াও তান্ত্রিকের সাধনা করিয়াছিলাম—আত্মসমর্পণ না করিয়া যুদ্ধ করিয়াছিলাম, তাহাতে আমার দেবতা

প্রসন্ন হন নাই। আজ এই রোগক্ষীণ দেহে, আসন্ন মৃত্যুর ছায়ায়, আমি সেই দেবতাকে খুঁজিতেছি, আমার সকল অভিমান যেন দূর হয়! আমি যেন আমার জন্য শোক না করি, কোন ক্ষোভ লইয়া না মরি। ভাল হোক, মন্দ হোক, ন্যায় হোক, অন্যায় হোক, প্রশংসার বা অপ্রশংসার—যাহা কিছু করিয়াছি, তাহার কর্তৃত্ববোধ যেন মুছিয়া যায়—নিন্দা ও প্রশংসা দুইই যেন আমার প্রাপ্য বলিয়া মনে না করি। সে যেন আর একজন করাইয়াছেন। আমি তুচ্ছ নিমিত্তমাত্র, আমার নামও যেন তাহাতে না থাকে। ছাপার অক্ষরে আমার নাম পড়িতে আমি চিরদিনই কি রকম যেন সঙ্কোচ বোধ করি—খ্যাতির মোহ আমার নাই, এমন কথা দেহ ধারণ করিয়া বলিলে তাহা মিথ্যা হইবে, কিন্তু ঐ মোহ সত্ত্বেও চিরদিন একটা সঙ্কোচ আছে। নিজের ভিতরে দৃষ্টি দিয়া বুঝিয়াছি, এ সঙ্কোচ সত্য। আমার একটি কবিতায় আমি নিজের একমাত্র আশা বলিয়া যাহা ব্যক্ত করিয়াছিলাম, তাহা আমার প্রাণের কথা। সে কথা এই—

এমনি কাটিল বেলা আমি ধরিত্রীর
ক্ষীণ-প্রাণ শীর্ণ শিশু,—বসি' একধারে
দুইটি ডাগর আঁখি ভরে জলভারে
চেয়ে আছি, আশাহীন তৃষ্ণায় অধীর।
জননী দাঁড়ায়ে হোথা—স্তনস্রাবীক্ষীর
পিয়িছে উল্লাসে মাতি' কাতারে কাতারে,
প্রবল দুরন্ত যারা, হাস্য অশ্রুধারে
উথলে অবোধ প্রীতি, নয়ন মদির।
আমি শুধু চেয়ে আছি—নারিনু ধরিতে
ধরণীর সুধাপাত্র। শুধু এক আশা!—
বঞ্চিত সন্তান তরে কিছু কি বাঁধিয়া
রাখেনি অঞ্চলে মাতা? সস্নেহে সাধিয়া
ধরিবে না মুঠি মোর—সর্ব দুঃখনাশা
একটু প্রসাদ কণা গোপনে ভরিতে?
সে নহে যশের আশা—কালের সাগরে
অম্বুমুখে ক্ষণবিম্ব বুদ্বুদ-বিলাস!
আমি চাই নিজপ্রাণে পূর্ণ অভিলাষ—
হৃদিপুষ্প ভরি যাবে পরাগে-কেশরে।

জীবনের সর্বশেষ পূর্ণিমা-বাসরে
বাতায়নে ধরা দিবে সারাটি আকাশ !
রবে না আড়াল কোথা, সুবর্ণ সঙ্কাশ
নেহারিব পূর্ণশশী দিকে দিগন্তরে !
শয়ন-শিয়রে মোর নিশি কোজাগরী
দাঁড়াইবে চুপে চুপে—খুলিবে গুণ্ঠন
নিখিলের রূপলক্ষ্মী ! নয়ন-গণ্ডুষে
সে লাবণ্য-স্নিগ্ধ লব একেবারে শুষে !
যে অমৃত পিপাসায় করিনি লুণ্ঠন—
হেরিব গোপন পাত্রে উঠিয়াছে ভরি !
( স্মর গরল : শেষ আশা )

আজ তাহারই প্রতীক্ষা আরও বাস্তব হইয়া উঠিয়াছে—প্রাণের মধ্যে আমি মুক্তি চাই, অতিশয় শান্ত শুদ্ধ অবস্থায় সেই জ্যোৎস্না রাত্রির পূর্ণ সেই প্লাবন প্রতীক্ষা করিয়া আছি। তারপর যাহা, তাহাও 'নচিকেতা'র মুখে বলিয়াছি—

নয়নে আমার
নাহি আর কায়া-ছায়া, দৃষ্টি সৃষ্টিহারা
ডুবে যায় বর্ণহীন আলোক-পাথারে !
কর্ণে জাগে স্তব্ধতার মহামৌন-বাণী।
দেহ হল স্পন্দহীন,—রোমাঞ্চ পুলক।
স্বেদ, কম্প, শিহরণ, কিছু নাই আর !
বীতরাগ, বীতশোক, বীতমন্যু আমি।
ভয় নাই, আশা নাই, এই কণ্ঠে মোর
ধ্বনিবে না কভু আর স্তুতি, আরাধনা,
যাচনা, মিনতি !—এই মৃত্যু !—ধন্য আমি !...

—দেখিতেছি ইহাই আমার প্রাণের অতিগভীর ও স্থায়ী কামনা। এই জন্যই আশা হয়, সে কামনা পূরিবে, আমি আমার আমিত্ব বর্জন করিয়া নিঃশেষে লয় পাইব। সাংসারিক সুখ, সামাজিক প্রতিষ্ঠা, স্নেহ, প্রেম—এ সকল আমার জন্য নহে। আপনাদের মত প্রাণবান প্রেমিকের দিকে আমি সবিস্ময়ে চাহিয়া থাকি—মুগ্ধ হই। কিন্তু জানি ও সৌভাগ্য আমার পক্ষে পর-ধন ! আমার জীবনের চরম সিদ্ধিলাভ—আত্মবিলোপ।

কয়দিন ভয়ানক বর্ষার পর আজ একটু রোদ উঠিয়াছে! সকালে উঠিয়া আপনাকে চিঠি লিখিতে বসিয়া কেমন একটু পাগলামী করিতে ইচ্ছা হইল—আকাশের নীল ও রৌদ্রের কাঞ্চন, দুয়ে মিলিয়া যেন ষড়যন্ত্র করিয়াই আমার এমন বিভ্রম ঘটাইল—আপনি কবি বলিয়াই, জানিয়া শুনিয়া নিজেকে সম্বরণ করিলাম না। আশা করি এই infliction আপনি সকৌতুকে সহ্য করিবেন। নতুবা যে সকল অভিমান দূর করিতে চায়, সে এমন করিয়া আপনার কথাই এত অধিক বলিবে কেন? পাপ কি সহজে যাইতে চায়? কত ছলে, কত সূক্ষ্ম আকারে আত্মগোপন করিয়া নিজ দুর্গ অধিকার করিয়া থাকে! আপনি নিজে খুব হাসিতে পারেন—সেই হাসির দ্বারা ইহাকে শোধন করিয়া লইবেন।

আপনার যত লেখা যেখানে বাহির হইতেছে, সবই পড়িতেছি—ভাষার উপর আপনার আশ্চর্য অধিকার দাঁড়াইয়াছে, ইহার অধিক কিছু বলিবার প্রয়োজন নাই। আপনার অক্লান্ত লেখনীর স্বচ্ছন্দ লীলাও আমাকে বিস্মিত করিয়াছে। আমাদের এই বাঙালী জীবন ও বাঙালী চরিত্রকে আপনি যে সুস্থ সবল ও সরস দৃষ্টিতে দেখিয়াছেন—আপনার লেখার সেই sanity ও সহানুভূতি, বাস্তব ও আদর্শের বলিষ্ঠ সমন্বয়, এবং কল্পনার ঋজুতা ও সারল্য, আপনার রচনাকে একালের পক্ষে বড় মূল্যবান করিয়াছে। আপনার দৃষ্টি যেমন উদার তেমনই বস্তুনিষ্ঠ—একটা গভীরতর নীতির প্রাণধর্মের গূঢ়তম রহস্যের প্রতি সেই দৃষ্টি আবদ্ধ আছে বলিয়াই—'Life's little ironies' আপনি এমন করিয়া উন্মোচন করিতে পারেন। আপনার সম্বন্ধে আমি বড়ই আশান্বিত হইয়াছি। আজ এইখানেই শেষ করি। আশা করি সপরিবারে ভাল আছেন। পূজার ছুটিতে যদি আর কোথাও গিয়া থাকেন, তবে আশা করি এই পত্র যথাস্থানে পৌঁছিবে।

আমার আন্তরিক প্রীতি ও শ্রদ্ধা গ্রহণ করুন।

প্রীতিমুগ্ধ

শ্রীমোহিতলাল মজুমদার

( ২০ )

পূর্ণিয়া ১৭-৩-৪০

প্রিয় বলাই ভায়া,

তুমকায় তোমার পত্র পাই। তোমার পত্র আমার আনন্দের বস্তু। যা লিখেছ সব কথাগুলিই সত্য। আমি যে কারণে তোমাকে আসতে বারণ করেছিলুম, সেই

কারণই তুমি দেখিয়েছ। দু'এক দিনের জন্যে ১৪৪ মাইল 'বাসে' আসা যাওয়ার অর্থ হয় না। কেহ কেহ শ্বশুরবাড়ী যেতে পারেন, আর 'সমনে' কোর্টে টেনে নিয়ে যেতে পারে। তুমি এলে আমাকে লজ্জা দেওয়াই হোতো!

আমি চিরদিন 'আসনের' পক্ষপাতী। ধ্যান ধারণার আসন, লেখাপড়ার আসন, যখন তখন ছাড়লে সিদ্ধির সম্ভাবনা কম। সাধকেরা নিজের আসন ছাড়েন না। আসন নড়লে মনও নড়ে যায়। ওটাতে মস্ত বড় বিক্ষেপ আনে। তুমি যে ইমারতী কাজে লিপ্ত তাতে তোমার নড়াচড়া চলতে পারে না। ১০০ পৃষ্ঠার বই আমাদের নাই, ওদের 'ফর সাইথ্ সাগা' আছে, War and Peace আছে। সুতরাং 'জঙ্গম' কল্পনার সামঞ্জস্য রক্ষা করে বৃহদায়তন হলে আমরা তোমার কাছে এমন কিছু পাব যা আমাদের নাই। Sir P. C. Roy একবার বলেছিলেন, আমাদের লেখকদের কল্পনাশক্তি তিন চারটি চরিত্র নিয়ে ঘোরে ফেরে, তাই বড় কিছু গড়ে তুলতে পারে না। আমি ভাই 'জঙ্গমের' ২।৩ সংখ্যা দেখেছিলুম। বিষয়ের বনেদ গাঁথা চলছে। আমি সত্যই দুর্বল হয়েছি, কোনো কাজই আর এগোয় না।

'মোহমুক্তি' ভারতবর্ষে দেওয়াটা সম্বন্ধে আমার মন চায়নি। অন্যের আগ্রহে লেখা, তার বিষয়বস্তু—সাময়িক নয়। বিশেষ বড়। তুমি একবার সময় মত দেখে তোমার যা বলবার আমাকে জানিও চৈত্র সংখ্যায় শেষ হয়েছে। যদি নাটক না হয়ে থাকে, তা হলে পুস্তকাকারে প্রকাশ করব না। আর যদি সামান্য পরিবর্তনে defect শোধরানো যায়, তখন সে সম্বন্ধে ভাবা যাবে।

দুমকা চেঞ্জের জায়গা বটে। নাতনী আর তার মেয়েকে নিয়ে গিয়েছিলুম। সকলেই ভাল ছিলুম। কিন্তু দুমকা যা দেয়—পথ তা নিয়ে নেয়! বাসে ৪২ মাইল এসে রামপুরহাটে Loop Express ধরে সারারাত্র জাগরণ ও ৬।৭ বার ওঠানামা করতে করতে যখন বাড়ী ফেরা যায়, তখন আর মনে হয় না যে স্বাস্থ্যকর স্থান থেকে ফিরলুম। যা হোক—এখনো ভালই আছি।

তোমাদের পাবার ইচ্ছা আমার কম নয় বলাই, কিন্তু সামর্থ্য খুইয়েছি ভাই, আর সাহস পাই না। ভবিষ্যৎ প্রোগ্রাম, জানতে চেয়েছ। অনেক কিছু মনে হয়, আবার মনেই লয় পায়! লেখবার ইচ্ছা যায়নি, বোধ হয় যাবেও না, কিন্তু কাজে হয় না। এদিকে Blood Pressure 130তে নেবে এসেছে।

হাঁ—মোহিত ভায়ার কথা লিখেছ। Exactly so, যা লিখেছ তার একরতিও কম নয়। এরূপ সাহিত্য-প্রাণ প্রেমিক আমি দেখিনি। তিনি সাহিত্যের

প্রতিমূর্তি, অন্তর বাহির সাহিত্যময়। আমি তাঁকে শ্রদ্ধা করি। সাহিত্য সম্বন্ধে এত চিন্তা আর কাকেও করতে দেখিনি।

টুলু ভায়া এখানে রয়েছে, আলো আছে।

আজ বেশ বৃষ্টি চলছে। রামগড় না মিইয়ে যায়। গরীব কিষাণদের জন্যে ভাবছি। বড়গুলো ভেসে গেলেই ভালো হয়। কেবল পদ Power ও অর্থ কামড়ে থাকতে চায়।

কবিকে একবার শেষ নমস্কার করে আসবার ইচ্ছা ছিল, বোধ হয় পারলুম না। বাঙালীর সবই গিয়েছে, শান্তিনিকেতনটিও কি বেনের হাতে তুলে দিয়ে যাবেন?

মাষ্টার সীতেশ সিংহ এখন কোথায়? ভাগলপুরেই আছেন কি?

সজনী ভায়া রামগড় যায়নি তো?

আচ্ছা, আজ আর নয়। এখন সকলকে ভালবাসা জানাই।

শুভাকাঙ্ক্ষী—

শ্রীকেদারনাথ বন্দ্যোপাধ্যায়

( ২১ )

38, Nilkhet Road, Ramna,

Dacca,

৯-১০-৪০

প্রীতিভাজনেষু,

আপনার পত্র পাইয়াছি, কিন্তু এতদিন আপনারি পত্রের প্রতীক্ষায় ছিলাম, কারণ তৎপূর্বে পত্র দিয়াছিলাম, উভয়ের পত্র cross করিয়াছিল। এখন মনে হইতেছে, আপনিও আমার চিঠির প্রতীক্ষা করিতেছেন। তাই লিখিতে বসিলাম।

এখন নিঃসঙ্গ আছি—ছুটিতে ছাত্রদের সঙ্গও নাই—যেন কিছুই করিতে ইচ্ছা হয় না, ভাল লাগে না; এক, চিঠি লেখা ছাড়া। শরদিন্দুবাবুকে অনেক চিঠি লিখিয়াছি—ভদ্রলোক বোধ হয় আমার এই চৈঠিক বাচালতায় আশ্চর্য হইয়াছেন। উপায় নাই, কথা কহিবার একটি সঙ্গী নাই; এক আধজন যাহারা আসে, তাহারা খাটি পূর্ববঙ্গীয়, সাহিত্য-রস তাহাদের পক্ষে taboo। পূর্ববঙ্গ—বাংলার Scotland, ইহার প্রকৃতি আমাদের হইতে মূলে পৃথক, পরস্পরকে ঠাট্টাই করি, আর গালাগালিই দিই, সত্যকার প্রকৃতিভেদ আছে; অতএব পূর্ণমিলনের আশা না করিয়া we should agree to differ। এতদিন এখানে রহিলাম, কি বয়স্কদের মধ্যে, কি

ছাত্রদের মধ্যে—একটিও সত্যকার সাহিত্যরসিক দেখিলাম না। ছাত্রেরাও সাহিত্যচর্চার যে কসরৎ করে অথবা রসিক হওয়ার যে 'আপ্রাণ' চেষ্টা করে, তাহা সকল সময়ে ভয়াবহ না হইলেও, শোকাবহ। ইহারা অলঙ্কৃত বা শ্লেষযুক্ত ভাষা আদৌ বরদাস্ত করিতে পারে না। সকল বিষয়েই too literal। ইহারা nerve অপেক্ষা muscle-এর গুণগ্রাহী ও quality অপেক্ষা quantity-র আদর করে—পাঁপরভাজা খায় না, বড় হালকা, unsubstantial বলিয়া। তা ছাড়া এমন stark materialist আমি আর কোথাও দেখি নাই, যে কোন প্রকার শক্তি-প্রতিপত্তি, ও পয়সার জন্য—প্রতিযোগিতায় জয়ী হইবার জন্য—ইহারা এমন কাজ নাই যাহা করিতে পারে না। ইংরাজীতে যাহাকে grit বলে তাহা ইহাদের খুব বেশি মাত্রায় আছে—জিদ আছে, গোঁ আছে, impulsivenessও আছে, কিন্তু সত্যকার Idealism নাই, কারণ সে culture নাই। ইহাদের হৃদয়ের সৌরভ নাই—রং আছে, কিন্তু সেও বড় কাঁচা। আমার মনে হয় অতীতের সঙ্গে ইহাদের যোগ বড় অল্প, কোন পাকা বনিয়াদ কোথাও নাই, ধর্মের বাঁধন একটা ছিল, তাহা এক্ষণে ঘুচিয়া যাওয়ায়—কোন সংস্কারই এখন আর নাই, তাই সর্ববিষয়ে ইহারা প্রগতিবাদের দোহাই দিয়া অভিমান চরিতার্থ করিতেছে। মনের aristocracy নাই বলিয়া ইহাদের কোন বিষয়ে 'লজ্জা' নাই, এইখানে আমাদিগকে উহারা হটাইয়া দিয়াছে। এই সমাজেই আমি এতকাল বাস করিতেছি, মনের মত মানুষ একটি পাইলাম না, যদিও অনেকের সংস্পর্শে আসিয়াছি। সেরূপ সঙ্গ নিঃসঙ্গতার চেয়েও কষ্টকর। আবার যাহারা ৫০০'০০ উপরে মাহিনা পায়, বা কোন বড় চাকুরী করে, তাহাদের বিলাতিয়ানা ও snobbery বাঙ্গালী-জাতির মুখে কালি মাখাইতেছে। ঐ যে বলিয়াছি—ইহাদের মনের aristocracy কোন কালেই ছিল না।

উপরে যাহা লিখিয়াছি তাহা পুরুষদেরই-সম্বন্ধে, মেয়েদের সম্বন্ধে আমি খুব ওয়াকিবহাল নই; তবু মনে হয়, তাঁহাদের কমনীয়তা কিছু কম হইলেও, আমাদের মেয়েদের তুলনায় তাঁহারা শক্তিমতী ও বুদ্ধিমতী। পরিবার এখনও অনেকাংশ একান্নবর্তী থাকায়, তাঁহাদের হৃদয়ের প্রসার এখনও আছে। তাঁহারা দুর্বলা নয়, সবলা। সেবায় যত্নে পরিশ্রমে তাঁহারা অধিকতর পটু, কিন্তু—জানি না, মনে হয়—দাম্পত্যপ্রেমের মাধুর্যগুণে তাঁহারা আমাদের সীমন্তিনীদের সমকক্ষ নহেন।

কোথা হইতে কোথায় আসিয়া পড়িয়াছি। আপনার মত রসিক ও অভিজ্ঞ ব্যক্তির নিকটে নারীচরিত্র ও নারীদের সম্বন্ধে কিছু বলিতে যাওয়া ধৃষ্টতা নিশ্চয়ই;

তাই, বলিয়াই জিব কাটিয়াছি, আপনি তাহা দেখিতে পান নাই। তবু এখানকার মেয়েদের সম্বন্ধে একটা কথা বলিতে পারি—য়ুনিভার্সিটিতে প্রায় ৬০।৭০—এবার ৮০।৯০ জন মেয়েছাত্রী আছে। এতদিন এখানে আছি তবু একখানিও এমন মুখ দেখি নাই যাহা দেখিলে মনে চমক লাগে—কল্পনা জাগিয়া উঠে। এই জন্যই বোধ হয় এদেশে কবি নাই। যাহারা জোর করিয়া কবি হয় তাহারা Sex ছাড়া আর কিছুরই প্রেরণা পায় না—যে প্রেম সৌন্দর্যের সহিত অভিন্ন—তার সেই অসীম রহস্য, সেই সচন্দ্রতারকা বিভাবরীরূপ ইহাদিগকে উদ্‌ভ্রান্ত করে না, ইহারা কুৎসিত বাস্তবের জয় ঘোষণা করে।

কিন্তু আমি বলিতেছিলাম, আমার এই নিঃসঙ্গতার কথা। আজ শারদীয়া নবমী—কোথাও ঢাকঢোলের শব্দও নাই—আমি থাকি শহর হইতে দূরে মাঠের ধারে। এ কয়দিন একটি মানুষও আসে নাই। ভাগ্যে বাগান ছিল, তাই একটু অন্যমনস্ক হইতে পারি—শীতের ফুলের আয়োজন এখন হইতেই করিতে হয়। ঘরে আসিয়া বসিলে কিন্তু আর ভাল লাগে না। 'পূজাসংখ্যা' গুলি নাড়িয়া চাড়িয়া সময় কাটাইবার চেষ্টা করি। তাতেও বিপদ কম নয়। মাথার অসুখ হইয়াছে—মাথা একটুতেই উত্তেজিত হয়—মনের সুখ না থাক, শান্তি ত চাই! একদিকে রবীন্দ্রনাথের গুরুতর পীড়ার সংবাদে সমস্ত দেশ সন্ত্রস্ত, তাঁহারা মহাপ্রস্থানের মুহূর্ত সকলে মহা-উদ্বেগে প্রতীক্ষা করিয়া আছে আমিও একটু ভাবস্থ হইয়া পড়িয়াছিলাম। এমন সময়ে পূজার 'আনন্দ-বাজারে' রবীন্দ্রনাথের 'ল্যাবরেটরী' চোখে পড়িল—পড়িয়া এমন একটা শক পাইলাম তাহা বুঝাইয়া বলিবার ক্ষমতা আমার নাই। বাংলাসাহিত্যে রবীন্দ্রপ্রতিভার শেষ দান অথবা পরিণাম যেন একটা গগনভেদী অট্টহাস্য হইয়া উঠিল। কবি রবীন্দ্রনাথের খেলার ঘর, পড়িবার ঘর, সাধন-কক্ষ, বসন্ত-বাটিকা, পূজার ঘর, অধ্যাপনা গৃহ, নৃত্যশালা, ব্যাধি-মন্দির—বাংলাসাহিত্যে এই সকলই দেখিয়াছি, কিন্তু 'ল্যাভেটরী'ও যে দেখিতে হইবে তাহা কল্পনা করি নাই। এই রচনাটিকে আগা-গোড়া অন্য অর্থে লইয়া বিদ্রূপ বা শ্লেষের রচনা বলিয়া সাফাই গাওয়া যাইতে পারে—কিন্তু সে হইবে শাক দিয়া মাছ ঢাকিবার চেষ্টা।

আশ্বিন সংখ্যা 'শনিবারের চিঠি'তে আপনার 'ভৌতিক'[৩৫] পড়িয়া মুগ্ধ হইয়াছি—'আধুনিক বাংলা কবিতা'র এমন সমালোচনামূলক satire এ পর্যন্ত কেহ লিখিতে পারে নাই। কার্তিকের সংখ্যায় 'প্রোলেটারিয়েট'[৩৬] কবিতাটিও উক্ত রসের একটি masterpiece। ভারতবর্ষে আপনার একটি নাটিকা[৩৭] দেখিলাম, শুনাইয়া-

ছিলেন। আরগুলির কি হইল? আপনি কি সেগুলি কৃপণের মত সিন্দুকে বন্ধ করিয়া রাখিলেন? সেই 'বানপ্রস্থ' এ পর্যন্ত কোথাও বাহির হইতে দেখিলাম না? দেখিলাম, 'রাত্রি' শনিবারের চিঠিতে বাহির হইবে—'প্রভাতীর' কি হইল? সেখানে কি শেষ হইয়াছে? এবারে শনিবারের চিঠিতে একটিও ভাল গল্প নাই—পূজার বাজারে সব জিনিসই মহার্ঘ, শনিবারের চিঠির পক্ষেও সওদা করা কঠিন হইয়াছে!

'আনন্দবাজারে' আপনি ফাঁকি[৩৮] দিয়াছেন—'দ্বৈরথ'-গল্পটিকে ভাঙ্গিয়া কেবল একটু হাল্কা করিয়া বাঁধিয়াছেন, আপনাকে এখনই—বাবুর রোগে ধরিল! লক্ষণ ভাল নয়, ও কাজ করিবেন না। একটি ঠিক অপরটির মত না হইলেও স্পষ্ট repetition আছে, উহাতে কোনটারই মর্যাদা থাকে না। আপনার বই পাইয়াছি, বহু ধন্যবাদ। 'মন্ত্রমুগ্ধ' কিন্তু আমাকে একবারও দেন নাই।

এবারে তারাশঙ্করের দুইটি গল্প বড় ভাল লাগিল—খাঁটি তারাশঙ্করী গল্প,—প্রবাসীতে 'কবি' ও আনন্দবাজারে 'বন্দিনী কমলা'। দুইটি দুই ধরণের, একটিতে (বন্দিনী কমলা) atmosphere অপরটিতে চরিত্র সৃষ্টি বড় উপাদেয় হইয়াছে। 'কবি' গল্পটির কল্পনা একেবারে প্রথম শ্রেণীর: জিনিসটি বাহিরে অতিশয় simple—কিন্তু প্রত্যেক touchটি অর্থপূর্ণ: গল্পের শেষটিতে কবিচরিত্র ও কবিভাগ্যের যে নিগূঢ়তত্ব এই গ্রাম্য 'কবিয়ালে'র জীবনে লেখক যেভাবে ফুট'ইয়া তুলিয়াছেন তাহাতে মুগ্ধ হইতে হয়। দেখা যাইতেছে তারাশঙ্করের সৃষ্টিশক্তি এখনও অব্যাহত আছে। আপনার কেমন লাগিয়াছে?

আজ যা খুশি লিখিয়া চলিয়াছি কেবল আলাপ করিবার জন্য। আবার বড় অবসাদ বোধ করিতেছি। মনে হইতেছে জীবনটা বৃথায় গেল—কত ভুল করিয়াছি! নিজকে অতিশয় দীন দরিদ্র মনে হইতেছে; জীবন যে কত বড়, আর আমি যে কত ছোট, ইহাই ভাবিয়া এবং নিঃস্বতার পরিমাণ চিন্তা করিয়া বড়ই হতাশ হইতেছি—কোন দিকে এতটুকুও হাতে পাইলাম না!

আমার ৺বিজয়াদশমীর আলিঙ্গন-নমস্কার জানিবেন—একটু আগে হইলেও ডাকে যথাসময়ে পৌঁছিবে। আশা করি সপরিবারে কুশলে আছেন। ইতি—

আপনার—

শ্রীমোহিতলাল মজুমদার

( ২২ )

27-7-40

সবিনয় নিবেদন,

আপনার চিঠি পেয়ে একটু অবাক হলাম। সমব্যবসায়ীকে বিনা পারিশ্রমিকে গল্প লিখতে অনুরোধ করার এতটা উদার সাহিত্য-সেবক এখনও হতে পারিনি। পারিশ্রমিক যে পাওয়া যাবেই এটা আপনার বোঝা উচিৎ ছিল।

পারিশ্রমিক অবশ্য এরা বেশী দিতে পারবে না—দশ টাকা মাত্র। এই টাকার বিনিময়ে কতদিনের মধ্যে আপনি গল্প দিতে পারবেন বা পারবেন না জানালে বাধিত হব।

আপনার 'মৃগয়া' আমার অত্যন্ত ভাল লেগেছে। সত্যি কথা বলতে কি এতটা ভাল লাগবার জন্যে আমি প্রস্তুত ছিলাম না!

এই চিঠিতে 'মৃগয়া' সম্বন্ধে আমার উচ্ছ্বাস আর প্রকাশ করলাম না, পরে দেখা হলে করব। বইটি অনেক দিক দিয়ে আমাকে মুগ্ধ করেছে, শুধু যে দিকটি সম্বন্ধে আপনি নিজে আমার কাছে উৎসাহ প্রকাশ করেছিলেন সেইটি এর প্রধান ত্রুটি বলে মনে হল।

'মৃগয়া' পড়বার পর লাইব্রেরী থেকে নিজে উৎসাহ করে আপনার বই আনিয়ে পড়তে সুরু করেছি, আপনার এতখানি অনুরাগী আমি হয়ে উঠেছি। শারীরিক মানসিক ও আর্থিক সঙ্গতির অভাবে বাংলা দেশে অধিকাংশ লেখক যৌবন দেখা না দিতে দিতেই জরাগ্রস্ত হয়ে পড়ে। এদেশের আবহাওয়ার দোষেই বোধহয়, গাছের চেয়ে যেমন আগাছার প্রশ্রয় বেশী মাটিতে, সাহিত্যে তা ত বটেই, তার ওপর গাছ যা দুএকটা দেখা যায়, তারও বেশীর ভাগ সতেজ বলিষ্ঠ বাড় নেই। আমার প্রশংসার যদি কোন দাম আপনার কাছে থাকে, তাহলে জেনে রাখুন যে শুধু ভৌগোলিক দিক থেকে নয়, মানসিক দিক থেকেও আপনি বাংলার এই জোলো হাওয়ার প্রভাবের বাইরে থাকেন বলে মানতে আমি বাধ্য হয়েছি।

ভবিষ্যতে কলকাতায় এলে আমার ঠিকানাটা খুঁজে বার করে যদি দেখা করবার সময় ও উৎসাহ পান, অত্যন্ত খুশী হব। নমস্কার।

প্রীতিকামী

প্রেমেন্দ্র মিত্র

( ২৩ )

1-1A, Ananda Chatterjee Lane
Baghbazar.
30-12-40

ভাই বলাই,

তোমার পত্র পেয়েছি, এবং মণির মারফৎ 'নির্মোক' পেয়েছি। তুমি আমায় অপ্রত্যাশিত ভাবে অভিভূত করে দিয়েছ। তোমার বন্ধুপ্রীতিতে আমি নিজেকে গৌরবান্বিত মনে করছি।

'নির্মোক' পূর্বেই প্রবাসীতে পড়েছি। আবার পড়লাম। বিজ্ঞান সাহিত্যের মধ্যে মিশে গেছে। তার মধ্য থেকেও চিরকালের মানুষগুলি অভিনব রূপে সম্মুখে এসে কথা কয়ে যাচ্ছে পাঠকের সঙ্গে। বিস্তারিত সমালোচনা করবার প্রয়োজন নাই, বই তোমার ভাল হয়েছে এবং বাংলা সাহিত্যে বিষয়বস্তুর গণ্ডী সম্প্রসারিত করে সমসাময়িক এবং অনুবর্তীগণের কাছে দৃষ্টান্ত হয়ে উঠেছে।

আমি নিজে এখন অতিশয় কর্মভারবিব্রত। ভারতবর্ষে 'গণদেবতা'র জন্য মনুসংহিতা থেকে Marx-এর Capitalism ইত্যাদি পড়তে হচ্ছে। আরও একখানা বই ধরেছি, নন্দরাণী নামে। বৈষ্ণব জীবন। অবকাশ একটু হলে তোমার ওখানে একবার যাব।

তোমার ছেলেদের খবর দিয়ো। মেয়ের বিয়ে নিয়ে বড় বিব্রত হয়েছি। ভাল পাত্রের সন্ধান দিতে পার? বন্দ্যোপাধ্যায় বা শাণ্ডিল্য গোত্র ছাড়া অন্য কোন বল্লালী বালাই নাই। মেয়েটি আমার দেখতে ভাল, বয়স পনেরো চলছে—ঠিক হিসেবে—চৌদ্দ বৎসর কয়েক মাস।

আমার বড় ছেলে এবার—অর্থাৎ আগামী জুলাইয়ে এম-এ দেবে। এখানেই পড়ছে সে। ছোটটি এবার ম্যাট্রিক শেষ করে রিপনে আই-এসসি-তে ভর্তি হয়েছে।

গৃহিণী বাতে ভুগলেন কিছুদিন। বাড়ী-বাতিকে ভুগছেন বারমাস। বাড়ী-বাড়ী বাতিক হয়েছে। বাত অবশ্য এখন সম্পূর্ণ সেরে গেছে মনে হচ্ছে। ম্যালেরিয়ার পর হয়েছিল। এখন জ্বরটা একটু সারতেই বাতও গেছে। সম্প্রতি আরও কলিক দেখা দিয়েছে! একদফা এমিটিন প্রয়োগ চালাতে হবে মনে হচ্ছে।

কি রকম সংসারী হয়েছি দেখছো?—চিঠিখানা বিয়ে অসুখের কথাতেই ভ'রে গেল। আমার ভালবাসা জেনো! ছেলেমেয়েদের আশীর্বাদ দিয়ো। বন্ধুপত্নীকে নমস্কার জানাচ্ছি। ইতি—

প্রীতিমুগ্ধ

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়

( ২৪ )

ঢাকা

১২।৮।৪১

প্রীতিভাজনেষু,

আপনার পত্র পাইলাম। রবীন্দ্রনাথের মহাপ্রয়াণ সম্বন্ধে আপনি অতি সংক্ষেপে যাহা প্রকাশ করিয়াছেন—বাঙালীমাত্রেই (যাহার মনুষ্যোচিত শিক্ষা দীক্ষা আছে) তাহা অনুভব করিতেছে। কিন্তু সেইরূপ মানুষ-বাঙালীর সংখ্যা এত কম, যে এই গগণবিদারী শোক কোলাহলে, কোথাও প্রাণ একটু অবকাশ পাইতেছে না। আমি সেই প্রথম দিন হইতে এখনও হয় সভা নয় পত্রিকা, এই দুই-এর উৎপাতে অতিষ্ঠ হইয়াছি। রবীন্দ্র-বিয়োগের যে বেদনা আমরা অনুভব করিতেছি, তাও অল্পলোকেই করিবে। তাই, এই যে শোকোচ্ছ্বাস ইহা রবীন্দ্রনাথের জন্য ততটা নয় যতটা তাঁহার কীর্তি ও খ্যাতির গর্ব ঘোষণার জন্য। রবীন্দ্রনাথ যে কে ছিলেন ও কি ছিলেন, এ জ্ঞান ভাল করিয়া না জন্মাইবার আগেই বাঙালীর সর্ববিধ অধঃপতন শুরু হইয়াছে—রবীন্দ্রনাথকে বুঝিবার মত মন ও হৃদয়ের স্বাস্থ্য এবং মনুষ্যত্বসংস্কার যাহাদের শতকরা ৯৯ জনেরও বেশির নাই, তাহারা আজ এই যে রবীন্দ্রশোকে শোকার্ত হইয়াছে, সে শোক, এবং তাহা যে- রবীন্দ্রনাথের জন্য, তাহাতে আমাদের মত ব্যক্তির শ্বাসরোধ হয়—বুদ্ধকে বৌদ্ধরা যাহা করিয়া তুলিয়াছিল, ইহারা রবীন্দ্রনাথকে এখনই তাই করিয়া তুলিয়াছে; এজন্য আমার শোক অন্য রকম দাঁড়াইয়াছে। আপনার পত্রে যাহা পাইলাম তাহাই আসল বস্তু, আমি তাহা অন্তরে গ্রহণ করিয়াছি।

আজ এই পর্যন্ত। আমার প্রীতি ও সমবেদনা জানিবেন।

আপনার

শ্রীমোহিতলাল মজুমদার

( ২৫ )

বাঁকুড়া, ২৩।৬।৪২

শ্রদ্ধাস্পদেষু,

ইতিপূর্বে আপনার "শ্রীমধুসূদনে" আপনি যে ধারা প্রবর্তন করেছিলেন অপরে তার অনুকরণ করছেন, আপনি স্বয়ং তার অনুসরণে "বিদ্যাসাগর" লিখেছেন। বিদ্যাসাগর চরিত্রটি যথাযথ হয়েছে, শেষটিও বেশ dramatic. তা সত্ত্বেও এ বই ঠিক নাটক হয়নি, কারণ বিদ্যাসাগর মহাশয় জীবনে hero হলেও নাটকের hero হবার অনুপযুক্ত। Heroine-এর একেবারেই অভাব ঘটেছে—আপনার হাত নয়, বিষয়টিরই দোষ। যাহোক আপনার বই অত্যন্ত সুপাঠ্য হয়েছে, আর আপনার দরদ হয়ত আমাদের অসাড় সমাজের বুকে ভাগ্যহীনাদের প্রতি কর্তব্যবোধ জাগাবে। আমার প্রীতি অভিনন্দন ও নমস্কার। ইতি—

বিনীত

অন্নদাশংকর রায়

বলাই, অন্নদার পত্র পাঠাইলাম কেমন সুন্দর লিখেছে দেখবে। —সবাইকে বই দিয়েছি দেখা যাক কি Review বাহির হয়। ইতি—

গোপালদা

( ২৬ )

বাঁকুড়া, ২।১২।৪২

শ্রদ্ধাস্পদেষু,

'মধ্যবিত্ত' দু' কপি পেয়েছি। এক কপি অরবিন্দকে[৪০] দিলুম, সম্ভব হলে এখানকার মেডিকেল স্কুলের ছাত্রেরা অভিনয় করবে। বইখানি আমার ভালো লেগেছে, বিশেষ করে ওর শেষটা। বাংলার মধ্যবিত্তদের আপনি, না বিধাতা—কে এমন অমানুষ করেছেন? ওদের প্রতি করুণাই জাগে, দরদ জন্মায় না। বোধহয় ওরা বড় বেশী typical হয়েছে, individual হয়নি। আপনি আরো নাটক লিখুন।

'ভূয়োদর্শন' বইখানায় প্রবন্ধ ও ছোটগল্প উভয়ের আকর্ষণ রয়েছে। রচনার টেক্‌নিক্ কৌশলের পরিচায়ক। হঠাৎ বোঝা যায় না কী পড়ছি প্রবন্ধ না ছোট গল্প। আর চমক লাগে যখন শেষ হয়।

আপনি Indian P. E. N. Club-এর member হলে পত্রিকাখানা বিনা খরচে পাবেন। Member-দের বার্ষিক চাঁদা ৩৲( তিন টাকা ) মাত্র। আপনি

Indian P. E. N. এর Secretary-কে চিঠি লিখলে তিনি একখানা form পাঠাবেন। Form-খানায় আপনার পরিচয় ও স্বাক্ষর ছাড়া আরো দু' জনের স্বাক্ষর প্রয়োজন। আমি আগেরএকজন হব। অন্য জনের স্বাক্ষর না থাকলেও চলবে, কারণ আপনার নাম আমার ইংরেজী পুস্তিকায় আছে।

আমার প্রীতি নমস্কার। ইতি—

বিনীত

অন্নদাশঙ্কর রায়

পুনশ্চ: লীলা রায় আমার স্ত্রী।

( ২৭ )

145B/Vivekananda Road,

Calcutta.

Jan., 30, 1943

প্রীতিভাজনেষু,

বড় অন্যায় হয়ে গেছে। দু' দু' খানা চিঠি অমন তাড়াতাড়ি পেয়েছি, তবু জবাব দিইনি। অপরাধ এবারকার মত ক্ষমা করবেন।—জানি তা করবেন, তবু না লিখলে নিজের কাছেই নিজে লজ্জিত বোধ করছিলাম। তাই কাগজে-কলমে এই কথা কয়টি লিখলাম—যদিও লিখলে কথাগুলি বড় 'formal' শোনায়। আর 'formal' সম্পর্ক আপনার সঙ্গে নয়—আপনিও তা গড়তে দেন নি। আমিও গড়িনি।

দু'দিন 'ফণ্টামারা'[৪১] খুঁজতে হয়েছিল। বাজারে আজকাল 'পেঙ্গুইন' সুদুর্লভ।—পক্ষী জাতীয় জীবমাত্রই প্রায় সর্ব রকমে দুষ্প্রাপ্য। একখানা পাওয়া গেল এক বন্ধুর কাছে—সময় হলে ফেরৎ দেবেন। না দিলেও ক্ষতি হবে না। তবে কোনো কাজে লাগলে যে ভাবে খুশী তা ব্যবহার করবেন—যতদিন খুশী রাখবেন বা বরাবরের মত রেখে দিতে পারেন, কারণ কলকাতায় আমাদের বন্ধু-বান্ধবদের কাছে আরও দু' এক কপি আছে।

আপনার 'গল্প সংগ্রহ'[৪২] নিয়ে কিন্তু বেশি অগ্রসর হতে পারি নি। এখানে এসে দেখলাম—কাগজের বাজারে আগুন। ছোট-খাট প্রকাশকদের খড়ো ঘরের এতদিনে কিছু আর নেই। 'পুঁথিঘরের' ওঁরা সামান্য কাগজ রেখেছিলেন তা শেষ হয়েছে। এখন আর নূতন কিনিতে সাহস করছেন না। ওঁদের বড় দুঃখ রইল। তা থাক, ভবিষ্যতে এক সময়ে ওঁদের আবার দেখা যাবে। কিন্তু 'গল্প সংগ্রহের'

জন্য অপেক্ষাকৃত সম্পন্ন প্রকাশকদের খুঁজতে হবে। আমি আর কারুর সঙ্গে কথা বলিনি। বলব কি ?—সেই মোহিতবাবু সুশীলবাবুর যাঁরা প্রকাশক—বিভূতিবাবুর 'নীলাঙ্গুরীয়'ও তাঁরাই ছেপেছেন—, 'General Printers and Publishers' তাঁদের সঙ্গে আপনার পরিচয় না থাকলে আমি কথা বলতে পারি। ওঁরা আমার পরিচিতই। আমার বিশ্বাস, আপনার 'গল্প সংগ্রহ' পেলে সকল প্রকাশকই উৎফুল্ল হবেন। হ্যাঁ, মোট কত ফর্মার বই হতে পারে সমস্ত সংগ্রহটি ?

সজনি ফিরে এসেছে, জানি। একেবারে সস্ত্রীক আবার পুরানো কলকাতায় এসেছে। কিন্তু দেখা করতে এখনো পারি নি—যেমন আপনাকেও চিঠি লিখি নি। আমার অকাজের 'ডিমোন' তাড়া করেছে। তার ওপরে আজ দুদিন এখানে বাদলা। কাল পর্যন্ত তার সঙ্গে দেখা করব।

বই-পত্র আরও কিছু আপনাকে পাঠাব কি ? লোকজন পেলে ভালো হয়। আপনারও প্রয়োজন মত জানাবেন—কি আপনার চাই। ব্যবস্থা করব।

রুশিয়ার প্রস্তাবটা নিয়ে এবার পুলিশের কর্তাদের কাছে একটু দরবার করতেও অগ্রসর হচ্ছি। উপায় কি ? আমি অবশ্য সমস্ত প্রাণ দিয়েই চাই—ওদেশ একবার দেখে আসতে। কিন্তু সে সৌভাগ্য লাভ হবে কিনা জানিনা। একটা কথা—প্রকাণ্ড দেশ বহু লোক, বহু জাত। আমার নিজের বিশ্বাস—মানুষ মানুষই। তাই, সেখানে স্বর্গ ও দেবতা খুঁজে পাব না, আবার নরক ও শয়তানও কেবল দেখব না। ভারতবর্ষে যেমন, ওদেশেও এক দিক থেকে তেমনি হবে—অর্থাৎ 'যাদৃশী ভাবনা যস্য' সে দর্শক তেমনি দেখবেন—মিস্ মেয়ো দেখলেন, ভারতবর্ষের drain, আর ভগ্নী নিবেদিতা দেখলেন—ধ্যান-সুন্দর হিমালয়। এই দুই নিয়েই ভারতবর্ষ। কিন্তু আমরা জানি এই ছাড়িয়েও ভারতবর্ষ। তেমনি হবে রুশিয়াও। আমি শুধু বুঝে দেখতে চাইব—সেখানে মানুষ মানুষই হবার মত উপকরণগুলো পাচ্ছে কি না, আর তাকে অমানুষ করবার মত উপকরণগুলো উপড়ে ফেলা হচ্ছে কি না ( ফেলা হয়েছে, বলতে এখনো সাহস হয় নি ; সে যে অনেক দিনের জঞ্জাল। আর dirt is a painless disease ) যতটুকু বিশ্বাস, সংবাদ আমি পেয়েছি তাতে মনে হয় তা হচ্ছে। আর আমার সবচেয়ে বেশি ভালো লেগেছে, সেখানকার মানুষ আবিষ্কার করেছে নিজেদের। অর্থাৎ তাঁদের প্রাণে এই বিশ্বাস এসেছে যে, তারা অনেক কিছু গড়তে পারে এবং অনেক কিছু তারা গড়ছেও—যাতে ত্রুটি থাকলেও তা সৃষ্টি ; শুধু নিয়মবাঁধা কারিগরী নয়।—কিন্তু থাক এ কথা এবার।

আমার 'একদা' লীলা বৌদি পড়েছেন ( কিন্তু তা বলবার আগে, এই সমস্যাটা দূর করুন তো—কি করে এই মেয়েদের আমরা উল্লেখ করব ? 'মিসেস্ মুখার্জি ?' আমি নিতান্ত ড্রইংরুম বিহারিণীদের ছাড়া কাউকে মিসেস বলতে পারব না। চিরদিনকার দেশী নিয়মে আত্মীয় স্থানীয়াদের আত্মীয়া বলে 'বৌদি' বরং বলব। আর আমরা নূতন নিয়মে যা বলতাম, তা আপনাদের অভ্যস্ত কানে একেবারে অসহ্য। অথচ আমাদের অভ্যাস হয়ে গেছে, আমাদের কাছে ওর চেয়ে বড় আহ্বান আর নেই, কি তা, আপনি কি অনুমান করতে পারেন ? ) 'একদা' তাঁর ভালো লেগেছে, তিনি তাও লিখে জানিয়েছেন। বুঝতেই পারেন—এতে আমার নিজেকে সত্যই ভাগ্যবান বলে মনে হচ্ছে। আমার বিশ্বাস—আমি 'লেখকজাতের' লোক নই, 'লিখিয়ে-জাতের' লোক। কিন্তু এক-একবার আপনাদের কথা শুনে নিজের সন্দেহ হয়—আমার বিশ্বাস সম্পূর্ণ সত্য নয়। কিন্তু 'অকাজের ডিমোন' তখনি আমাকে তাড়া করে—লেখা আর হয়ে উঠছে না। সেই বড় প্ল্যান-করা কাব্যনাট্য আর লিখতে পারছি না, কিন্তু আইডিয়াটা ছাড়ি নি। সেটাও পিছনে লেগে আছে।

শরীরে অযত্ন আর সহজে করব না। আপনি শুনে খুশী হবেন—মোটের উপর খাইও। তবে ওই পক্ষিজাতীয় জীব দুর্লভ, অথচ তার ওপর লোভ আমার দুর্জয়। আপাতত, মোটের উপর এ বাজারে যথেষ্ট সুপাচ্য খাদ্যই খাচ্ছি—মায়ের হাতের গুণে।

আমার মাকে আপনাদের কথা বলেছি। তিনি সম্প্রতি পান বসন্তে বেশ ভুগেছেন, এখন তাঁর দেহ ক্রমশই ভেঙে পড়ছে। অথচ বুঝতে চান না যে, আমাদের জন্য রাঁধাবাড়া, তত্ত্ব-তল্লাসী, এ আর তাঁর পক্ষে এখন সম্ভব হবে না। আরও বুঝতে চান না এই কথাটি যে, ওকে এভাবে খাটতে দেখলে ( চাকর-বামুন বড় নেই ) আমরা মনে মনে অস্বস্তি কম বোধ করি না—যদিও মুখে ওঁর রাঁধা জিনিস না হলেই প্রায় আর খাদ্য রুচতে চায় না। কিন্তু মাকে নিয়ে কি করি ? আর নিজেকেই বা নিয়ে করি কি ?

বৌদিকে আমার নমস্কার দেবেন। আর কেয়াদের দেবেন আমার আশীর্বাদ। প্রীতি গ্রহণ করবেন। সময় পেলে যা খুশী দু-এক ছত্র আমাকে লিখবেন—দু' জনাই,—এই দাবীটুকু মনে রাখবেন। ইতি—

আপনাদের প্রীতিমুগ্ধ
গোপাল
( গোপাল হালদার )

( ২৮ )

Premier Publicity Society
8/C, Beadon Street,
Calcutta.
16. 1. 45.

ভাই বলাই,

হয়ত এই চিঠি পেয়ে বিস্মিত হবে·· আমি নিজেও বিস্মিত হচ্ছি যে এইভাবে তোমাকে চিঠি লিখতে হলো।

গৌরচন্দ্রিকা ছেড়ে আসল কথা বলি—আমার এক বিশেষ বন্ধু সরকারের কাছ থেকে আপাতত একশোখানি বই-এর permit পেয়েছেন—তাঁরা গল্প-ভারতী নাম দিয়ে প্রত্যেক মাসে একখানি করে দুশো পাতার বই প্রকাশ করবার ব্যবস্থা করেছেন। সাধারণ বাংলা বই-এর সাইজে ১৬ পাতা ফর্মা হবে। বইখানিতে শুধু ছোটগল্প থাকবে। আমি তার সম্পাদক হয়েছি। চাকরী ছাড়াও, এই গ্রন্থের সঙ্গে আমার নিজের মনের একটা সংযোগ আছে, ছোট গল্পকে আমাদের সাহিত্যে তার যথাযোগ্য মর্যাদা দেওয়া।

সম্পাদক ছাড়া, এই গ্রন্থ প্রকাশের পেছনে তাঁরা একটি সম্পাদকসঙ্ঘ তৈরী করেছেন। এই সঙ্ঘে তোমার নাম আমি চাই। প্রত্যেক মাসে এই সঙ্ঘের একবার করে অধিবেশন হবে। এই অধিবেশনে সম্পাদক-সঙ্ঘের মনোনীত সভ্য যিনি যোগদান করবেন তিনি রাহাখরচ স্বরূপ দশ টাকা পাবেন। এই হলো এক দফা।

দ্বিতীয় দফা হলো, এই গ্রন্থের জন্যে তোমার কাছ থেকে নিয়মিত লেখা চাই। প্রত্যেক প্রকাশিত লেখার দরুণ আর্থিক দক্ষিণার ব্যবস্থা আছে। আমি চাই, বনফুলের সেই এক পাতার গল্প···তীক্ষ্ণ, তীব্র, তড়িৎজ্বালাময়···

অথবা বনফুল যা ভাল বিবেচনা করে, তেমনি গল্প···

গল্পের এক কোণে তুমি যে মূল্য সঙ্গত মনে কর, একটুখানি লিখে দিও, আমি তাই-ই পাঠিয়ে দেবো—

মাঝে কলকাতায় এসেছিলে—শুনেছিলাম···

আজও তোমার সেই ল্যাবরেটরী ঘরটি ভুলিনি—

আমার প্রীতি জানবে এবং অতি সত্বর পত্রের উত্তর স্বরূপ লেখা পাঠাবে—আশাকরি, ব্যর্থ মনোরথ হব না।

Publication-এর respectibity সম্বন্ধে তুমি নিশ্চিন্ত থাকতে পার। ইতি—

স্নেহধন্য

শ্রীনৃপেন্দ্রকৃষ্ণ চট্টোপাধ্যায়

( ২৭ )

পূর্ণিয়া

৭ই জানুয়ারী, '৪৬

রাত্রি ঠিক ৮টা

প্রিয় বলাই,

বাজে কথা কওয়াটা আমার একটা বড রোগের মধ্যে। পত্রের উত্তর দেওয়াটাও আমার ব্রতের মধ্যে। শরৎবাবু বলেছেন, 'ও কাজটি ছেড়ে দিন, না হয় সাহিত্য সেবা ছেড়ে দিন। সাহিত্যিকের ওটি পরম শত্রু'। আমি অত বড় বিচক্ষণ বন্ধুর কথা রাখতে পারিনি। ১৫ বছর পরে সেকথার অর্থ বুঝলুম, বহু ক্ষতির পর অর্থাৎ আরো তিনচারখানা রাবিস বাড়াতে পারতুম তারা সেটা হবার সময় দেয়নি। এক হিসেবে ভালই করেছে, উপকার করেছে বললুম না, কারণ এ বাজারে রাবিসেরও চাহিদা যথেষ্ট দেখছি।

যাক্, পত্র লেখাটা সামর্থহীন হয়ে আপনিই কমেছে। তুমি লিখেছ 'অনেক দিন' পত্র পাওনি তাই লিখলুম। তার ওপর শীতটাও কম অভদ্রতা করছে না! এ গেল লেখাদির কথা। আবার 'হাতের' লেখার কথাও আছে। সেটাও শত্রুতা করছে কম নয়। দেখে কেহ বিশ্বাস করেনা যে আমি রোগী বা বয়োজীর্ণ অক্ষম। ওটা যে অভ্যাসবশে আমার কেরাণী জীবনের কলঙ্ক রূপে কাজ করছে, সেটা আর কি করে বোঝাব, এই আমার অবস্থা।

আর নয়, স্বভাবকে সম্মান দেওয়ার জন্যে, দুটো বাজে কথা কয়ে নিলুম, স্বস্তিও পেলুম।

এইবার যে কি লিখব জানি না। বরাবরই লিখে চলেছি একটি মাত্র উদ্দেশ্য নিয়ে—না ধর্ম, না নীতি, না জ্ঞান, না উপদেশ, কেবলমাত্র ইচ্ছা ও চেষ্টা থাকতো যদি কাকেও একটু আনন্দ দিতে পারি; সারা দিন পশুর খাটুনি খেটে শুষ্ক মুখে

বাসায় ফিরে, ছুটি মুড়ি মুখে দেবার পর তার আর স্বরাজের কথা কি জ্ঞান বা নীতির কথা পড়বার শখ থাকে না, পত্নীর সঙ্গে কথায় সাহস পায় না। সে সব পড়বার লোক আছে। আমি সেই অর্ধাসন ক্লিষ্ট ভায়েদের জন্যে বাজে কথা, রহস্যচ্ছলে দুঃখের কথা লেখবার ব্যর্থ প্রয়াস পেতুম মাত্র। তাই আমার জন্ম-তিথির কোনো সার্থকতা বুঝি না বলাই। শরীর সত্যের দিকে, মানে—যাবার দিকে ঝুঁকে রয়েছে। এমন সময় তোমার সত্যিকার সদুদ্দেশ্য আমাকে বড়ই বিচলিত করেছে। যশের কথা সিদ্ধ সাধুদেরও অরুচিকর নয়। আমি যে কি লিখব ভেবে পাই না। সেদিন ডায়ারিতে লিখেছি—'না' কথাটি তার জন্মাবধি 'কটু', কাকেও তুষ্ট করে না—যিনি বলেন ও যিনি শোনেন, উভয়েই অসুখী হন। সত্য হলেও মিষ্টতা বর্জিত।

বিশেষ, যাকে অভিন্ন, আপন বলে ভাবি, তার অনুরোধ! আমার স্বগ্রামের ছেলেরা ওই অনুরোধটি প্রতি বৎসরই করছে, এবারেও করেছে। বলেছি 'আমার অবস্থায় এত পূর্বে কোন কথা বলা উচিত নয়, পরে লিখব। কিন্তু যাঁর আশায় বলি, তিনি সাহায্য করছেন না, মজা দেখছেন। দিনে এক প্রকার মন্দ থাকি না, রাত্রে তাঁকে অনেকটা কাছাকাছি পাই, যেন সঙ্গে নিলেন বলে। সেটা নিত্য নয়, এক-এক দিন। দিনে অনেকটা সহজ থাকি ইত্যাদি। যাক্ ··

ইতিমধ্যে কেমন থাকব জানি না, তাই ভাবছি ফেব্রুয়ারির প্রথম সপ্তাহের পূর্বে কাকেও কোনো কথা লেখা আমার উচিত নয়। আমার উপর দক্ষিণেশ্বরের প্রিয়দের দাবী সমধিক বা বড়। আবার তোমাদের কাছে যাবার ইচ্ছা কয়েকটি কারণে প্রবলতর—(১) তোমার বাড়িটি দেখা ও তার আনন্দ উপভোগ করা, (২) শ্রদ্ধেয় সত্যবাবুর[৪৩] প্রিয় সঙ্গ পাওয়া, (৩) কেয়ার গান শোনা, আর চতুর্থের মধ্যে আমার একটা গর্বের কথা আছে, যেটা তোমার শোনবার নয়—নেপথ্যেই বলছি—'বনফুলের আহ্বানের একটা স্বতন্ত্র ও বিশেষ মূল্য আছে। আমার মূল্য সঞ্চয়ের দিন গেলেও, তার আনন্দ সমধিক।

আজ ৮ই জানুয়ারী। খাবার জন্যে ডাক আসায় উঠতে হল। নাতিরা আপিসে বেরিয়ে গেছে। পত্র post করা হল না। দ্বিতীয় ডাক (postal) এলেন আহারের নয়, আঘাতের। Spain-এর একটা প্রবচন আছে One who strikes the second blow begins the quarrel. তাই ঘটালে দক্ষিণেশ্বরের দ্বিতীয় পত্র। তাদের দুখানি পত্রই তোমাকে পাঠাচ্ছি, ও বিচারকের আসন ছেড়ে দিচ্ছি। নিজের আমার আর বলবার কিছু নেই। যদি শরীর না সাহায্য

করে, কোথাও যাওয়া হবে না সেটা স্থির। যদি কোথাও যেতে পারি, অথচ দক্ষিণেশ্বরে না যাই, তার অপরাধ শেষ পর্যন্ত বহন করতে হবে। শাস্তি পাব না। পূর্বের যদি কিছু প্রিয় সঞ্চয় সপক্ষে থাকে, তার মূল্য আর থাকতে পারে না। যে কানাইবাবুর কথা পত্রে আছে ও যিনি সর্বশেষে বলেছেন 'বলিস তো আমি নিজে আনতে যাই।'—তিনি আমার একমাত্র বাল্যবন্ধু living, এই সঙ্গীন অবস্থায় আমি উপনীত।

বিষয়টি নূতন। পঞ্জিকায় এর জন্য ব্যবস্থা নাই, আদ্যশ্রাদ্ধ অপেক্ষা গুরুতর, নচেৎ ভাবা যেত। এখন ক্ষুব্ধ চিত্তে আমার পরম শ্রদ্ধাভাজন সত্যবাবুকে ও সহৃদ উৎসাহী সুধীদের ও প্রীতিভাজনদের নমস্কার ও যোগ্য সম্ভাষণ জানান ছাড়া আমার মাথায় আর কিছু আসছে না বলাই। বাড়ীর সকলকে ও প্রিয়দের শুভাশীষ জানিও।

'মায়ের' উপর নির্ভর করে থাকতে চেষ্টা পাই, তিনি যা করবেন তাই হবে। শেষ মুহূর্ত পর্যন্ত সেটি জানবার উপায় নেই। মন খারাপ কর না। দক্ষিণেশ্বরেই যে যাওয়া হবে সে কথা কে বলতে পারে?

শুভাকাঙ্ক্ষী

শ্রীকেদারনাথ বন্দ্যোপাধ্যায়

পুনঃ—গেণু[৪৪] রুখলে, আজো পত্র post করতে দিলে না, ভাল করে দেখতে চায়! মানে—তোমার এই আত্মীয়সুলভ প্রস্তাবটি প্রত্যাখান করতে সকলেরি লাগছে।—কে!

( ৩০ )

Bagnan P. O.
(Howrah)
14. 3. 46.

প্রীতিভাজনেষু,

আপনার পত্র পাইলাম। তাহাতে আপনার দুর্ভাগ্য ও সৌভাগ্যের সংবাদ আছে, তজ্জন্য আমার আন্তরিক সহানুভূতি এবং আনন্দ দুইই জানাইতেছি। দুইটি সংবাদই পূর্বে পাইয়াছিলাম। মাতৃবিয়োগে সন্তানমাত্রেরই কাতর হইবার কথা, যে হয় না সে 'মানুষ' নয়। বাড়ীখানির জন্য আপনাকে যেরূপে অর্থসংগ্রহ করিতে হইয়াছে এবং যে মূল্যে তাহা পাইয়াছেন তাহাও আপনার সাহিত্যিক

প্রতিভার পুরস্কার হিসাবে অভিনন্দনীয়। আমি সে বিষয়ে কিছু ভিতরের সংবাদ পাইয়াছিলাম, ইহাও শুনিয়া সুখী হইয়াছিলাম যে তাহাতে বন্ধুত্বের শক্তিও যুক্ত ছিল। আপনি শুধুই খ্যাতিমান নহেন ভাগ্যবানও বটে। সুস্থ ও সবল জীবনচর্যার সহিত সাহিত্য সেবার অকৃত্রিম নিষ্ঠা থাকিলে যাহা হয় আপনার তাহাই হইয়াছে। আমি জীবন ও সাহিত্যকে এক করিয়া দেখি বলিয়াই আপনার জীবনে তাহার প্রমাণ পাইয়া আশ্বস্ত হইয়াছি, আমার আনন্দের ইহাও একটা কারণ।

আপনি আমাকে স্মরণ করিয়াছেন। এতদিন করেন নাই কেন, তাহার যে কৈফিয়ৎ দিয়াছেন, তাহার প্রয়োজন ছিল না। কারণ, আমি আর সংসার বা সমাজের কেহ নই, ভদ্রসমাজের ত নইই; যে জীবনযাপন করিতেছি তাহাতে আমাকে স্মরণ করায় প্রত্যবায় আছে। আপনি শুধুই স্মরণ করেন নাই, এক্ষণে আপনার নিজ গৃহের গৃহস্বামীরূপে আমাকে আতিথ্যগ্রহণের নিমন্ত্রণ করিয়াছেন। এই সহৃদয়তা আমাকে মুগ্ধ ও বিচলিত করিয়াছে। আপনার 'ভূয়োদর্শন' পড়িয়াছি। আপনাকে কোন উপদেশ দেওয়া আমার পক্ষেও ধৃষ্টতা। আপনার গৃহে একদিন অতিথি হইয়াছিলাম, সে দিনের সেই কয় ঘণ্টার স্মৃতি অক্ষয় হইয়া থাক। আমার আর সে দিন নাই, আমার সমাগমে সে আনন্দ আর পাইবেন না। সকলই কালের অধীন, দুঃখ করিয়া লাভ কি?

'শনিবারের চিঠি'র সঙ্গে আমার সম্পর্ক ত্যাগের জন্য আপনি দুঃখিত হইয়াছেন। আপনি কবি, ঔপন্যাসিক, নাট্যকার—দুঃখটা কিরূপ? আমার জন্য, না বাংলাসাহিত্যের জন্য? আমি কি কেহ নই? আর সকলেরই জীবনের সুখ, দুঃখে সিদ্ধি ও ঋদ্ধিলাভে অধিকার আছে, নাই কেবল আমার? আমার সম্বন্ধে কেবল সাহিত্যসেবা, আর কোন দাবীর কথা ওঠে না, অর্থ বা যশ ত নহেই, এমন কি মান অপমানের কথাটাও অবান্তর! 'শনিবারের চিঠি' আমি ছাড়িয়াছি, সেটা বুঝি আমার পক্ষেও দুঃখকর নয়! নিজের হৃদপিণ্ড নিজে উৎপাটন করিয়া ফেলে যে, সে কি কম দুঃখে তাহা করে! কবি লিখিয়াছেন—

কত মরণের স্মরণ গাঁথিয়া পরেছ হাড়ের মালা।
কটির কাপড় দিয়াছ ফেলিয়া না জানি সে কত জ্বালা!

—এ জ্বালা কে বুঝিবে? 'শনিবারের চিঠি' আমার কি এবং আমিই বা 'শনিবারের চিঠি'র কে, তাহা ত আপনি কখন জানিবেন না, জানিলেও বিশ্বাস করিবেন না (তাহা আমি লক্ষ্য করিয়াছি)। আপনি যাহা লিখিয়াছেন—তাহা ত সাহিত্যিক শিষ্টাচার মাত্র; এ ঘটনা যে বিশেষ কিছু নয়, আপনার মত আশাবাদী আত্ম-

প্রত্যয়শালী স্বাস্থ্যবান সাহিত্যিকের একটু সহানুভূতিই যথেষ্ট ; সেই সহানুভূতিও গভীর হইবার অবকাশ নাই, কারণ অপরপক্ষে আপনার একটা দায়িত্ব আছে, সে দায়িত্ব প্রেমের—যে প্রেম সর্ব আপরাধ মার্জনা করিতেই উৎসুক। আপনি প্রেমিক, অতএব পুণ্যবান।

'জঙ্গম' প্রথম খণ্ড পাইয়াছিলাম তারপর আর কোন খণ্ড পাই নাই। আপনার আদর্শ চরিত্র জঙ্গমের যিনি নায়ক, তাঁহার কাহিনী আপনার হাতে কেমন কাব্যশ্রী লাভ করে তাহা দেখিবার ইচ্ছা ছিল ; তখন মনে হয় নাই যে, তাহার Counterfoil হিসাবে আমার চরিত্রটাও আবশ্যক হইবে। আপনারা আর্টিষ্ট, আপনাদের প্রয়োজনের ত অন্ত নাই! বাস্তবকে লইয়া যখন রসসৃষ্টি করিতে হয়, তখন কল্পনা একটু অধিক স্বাধীনতা দাবী করিবেই। শঙ্করের কাহিনী আপনি জানেন (যতটা জানা সম্ভব এবং আবশ্যক) কিন্তু আমার কাহিনী ত জানেন না ; তথাপি যেটুকু সাক্ষাতে দেখিয়াছেন এবং যাহা শুনিয়াছেন (অতি মূল্যবান সাক্ষ্য তাহাতে সন্দেহ নাই) এবং আমার যে সাহিত্যিক Personality, আপনার মত রসিক ব্যক্তির ভয় ভক্তি ও জুগুপ্সা উদ্রেক করে, এই সকল হইতে আপনি একটি পরম রমনীয় রসবিগ্রহ সৃষ্টি করিয়াছেন শুনিয়াছি। এখনও দেখি নাই তাহাতে আশ্চর্য হইবার কি আছে? অতিশয় অসাহিত্যিক পাঠক যাহারা তাহারাই ইহার রস বুঝিবে না, আমার চারিত্রিক পরিচয় হিসাবেই উহা মূল্যবান মনে করিবে (শুনিলাম উহাতে স্ত্রীকে প্রহার করাও আছে), কিন্তু আপনি সে দিকে দৃষ্টি না করিয়া আমাকে রসিক হইতে অনুরোধ করিয়াছেন অর্থাৎ প্রাকৃতজনসুলভ মনোবৃত্তির বশে আমি যেন ক্ষুব্ধ না হই। আমার সাহিত্যিক আত্মার অচলপ্রতিষ্ঠ রসিকতার প্রতি আপনার এই শ্রদ্ধাই আমাকে বিচলিত করিয়াছে। আমি সত্যই রসের ব্রাহ্মী স্থিতি লাভ করিয়াছি, শুধুই সাহিত্যিক মান-অপমান নয়, আমার ব্যক্তিগত কোন্ অনুভূতিও নাই! সত্যই কি আমি দেহধারী জীব নই! এতদিন কি আমি আপনাদিগকে এমনই প্রতারিত করিয়াছি! লোক বলিতেছে ঐ চরিত্র আমারই, লোকে ত' অত আর্ট বোঝে না। আপনিও বলিতেছেন উহাতে আমার চরিত্রের 'ছাপ' আছে, সে ছাপটা কালির দাগ না রঙের ছাপ? আপনার নায়কের সুগভীর মনুষ্যত্ব আরও উজ্জ্বল হইয়াছে ত?

পত্র দীর্ঘ হইয়া পড়িল এবং লেখাও শিষ্টাচার সম্মত হইল না ; তাহার একটা কারণ, আমার Blood pressure আবার বাড়িয়াছে। আপনি কিছু মনে করিবেন

না; আমার দিন খুব সম্ভব ফুরাইয়া আসিয়াছে। জীবনে আমি আমার জন্য কিছুই চাই নাই। মৃত্যুকেও ভয় করি না। কেবল দুঃখ হয়, কি দেখিয়া গেলাম! এ যুগে এ সমাজে স্বার্থ ছাড়া কি আর ধর্ম নাই! ঐ স্বার্থ ব্যক্তির আত্মাস্তিক শক্তির সহায়ে দিকে দিকে কি মিথ্যা মহিমায় মণ্ডিত হইতেছে! জীবনের সহিত সাহিত্যের সম্বন্ধ এতই ঘনিষ্ঠ ও নিদারুণ হইয়া উঠিয়াছে যে, পিশাচই দেবতার ছদ্মবেশে পূজা আদায় করিতেছে, এবং দেবত্ব ঘৃণিত ও বিকৃত হইতেছে! আমি বড় নই। কিন্তু বড়ত্বের স্পৃহা আমার ছিল। তাই আমি ধন-মান, পদ প্রতিপত্তির প্রতিযোগিতায় কাহারও সহিত লড়ি নাই; বাল্যকালে পড়িয়াছিলাম—

'When vice prevails and impious men bear sway.

The post of honour is a private station.'

এই private stationই আমার কাম্য ছিল, তাই নিজের রচনাও নিজের নামে প্রকাশিত করিতে চাহি নাই। কিন্তু সেই আমারও আজ কি লাঞ্ছনা! আজ রোগে শোকে এবং দারিদ্র্যের আসন্ন আক্রমণে আমি মুমূর্ষু ও মুহ্যমান্ তথাপি আমি মানুষকে ঈর্ষা করি না, আমার সত্য হইতেও বিচলিত হই নাই; বরং ইহাই মনে করিয়া উত্তরোত্তর বিস্মিত ও আশ্বস্ত হইতেছি যে, এ যুগে বাংলায় সারস্বত সাধনার ক্ষেত্রে আমার মত ত্যাগী তপস্বী আর কেহ নাই, সমগ্র জাতির হইয়া আমি-ই এই অগ্নিহোত্র একা জ্বালাইয়া রাখিয়াছিলাম আর কেহ নাই—কেহ নাই! ইহাও আমার আত্মশ্লাঘা নয়, বড় দুঃখের কারণও বটে; যদি মরিবার আগে দেখিয়া যাইতাম আর একজনও এই অগ্নিহোত্রের ভার লইবে! সেই আমাকে অপমান ও আঘাত সহ্য করিতে হইয়াছে। আমার সরস্বতী শিবপ্রণয়িণী সতী, সেই সতীর অপমান শিব সহ্য করিবেন না—ধনগর্বিত ও ঈর্ষামদমত্ত দক্ষ সর্বযুগেই আছে, শিবও সনাতন। মৃত্যুর অন্ধকারে ইহাই আমার একমাত্র সান্ত্বনা।

আপনাকে আর কি শুভ ইচ্ছা জানাইব?—আপনার সকল কামনা সফল হউক। এ কামনা আর না করিলেও ক্ষতি নাই। কারণ, আপনি শক্তিমান, আপনার জয় অবশ্যম্ভাবী। ইতি—

প্রীতিমুগ্ধ

শ্রীমোহিতলাল মজুমদার

পুঃ এইমাত্র ডাক আসিল, আপনার 'উপহার' পৌঁছিয়াছে। ধন্যবাদ।

( ৩১ )

Tallygunj
41-13, Russa Road

ভাই বলাই,

তোমার পত্র পেয়ে খুব খুশী হলাম। তুমি উত্তরোত্তর উন্নতি করে বঙ্গসাহিত্যের সর্বপ্রধান কর্ণধার হও—এটাই আমার কামনা। তুমি গদ্যে পদ্যে সমান কৃতী—যাকে বলে সব্যসাচী। উপন্যাস, গল্প, কবিতা, নাটক, চুটকি, নকসা, গান—সাহিত্যের যতগুলো শাখা আছে সবগুলোতে তোমার সমান দক্ষতা। এমনটা ত কারো মধ্যে দেখি না ভাই। তাছাড়া আমাদের সাহিত্যরথীদের একটা বৈশিষ্ট্য—রচনা রঙ্গরসে সমৃদ্ধ হয়। Wit. Humour এর মধ্যে যে প্রাণশক্তি আছে সেটা তোমার চেষ্টাকৃত নয়—আপনা হতেই আসে। আর একটা কথা বিদ্যাবত্তা ও কালচার।

বিদ্যাবত্তা ও উচ্চশ্রেণীর কালচার না থাকলে উপাদান উপকরণের যোগানটা নিরবিচ্ছিন্ন হয় না। কাজেই একদিন রসভাণ্ডার ফুরিয়ে আসে। তখন কেবল পিষ্টপেষণ ও পুনরাবৃত্তি চলতে থাকে। তোমাব ভাণ্ডার ভরা—এবং সে ভাণ্ডারে গ্রন্থাদি হতে—অভিজ্ঞতা হতে নিত্যনতুন মালমশলা সরবরাহ হচ্ছে। এসব কথা আমার সুচিন্তিত মন্তব্য। তুমি ভাগলপুরে আমাকে আমন্ত্রণ জানিয়েছ সেজন্য তোমাকে ধন্যবাদ জানাচ্ছি। এত আগে থেকে প্রতিশ্রুতি দেওয়া চলে না ভাই। তোমার রচনার সৌধ কালচারের মালভূমির উপর প্রতিষ্ঠিত।

শরীর কেমন থাকবে—সাংসারিক পরিস্থিতি কি দাঁড়াবে এখনই তা বলা যায়না। আমি যে কত জেরবার তা তোমাকে পত্রে কি জানাব? আমার লেখার দীনতা অনেকটা নানা অশান্তির জন্য। যাক যে সব কথা। তুমি আমার ভালবাসা জানবে ভাই। ইতি:—

তোমার
কালিদাসদাদা

( ৩২ )

Suniti Kumar Chatterji

Asutosh Building
The University of
Caicutta

24 January, 1948

শ্রীযুক্ত বলাইচাঁদ মুখোপাধ্যায়, এম-বি, ভাগলপুর।

প্রিয়বরেষু,

আপনার ১৮।১।৪৮ তারিখের চিঠির উত্তর দিতে কয়দিন দেরী হয়ে গেল—নিজের শরীর একটু অসুস্থ ছিল, তা ছাড়া বাড়ীতে স্ত্রী ও পুত্র দুজনেরই শরীর ভাল যাচ্ছে না। রোমান লিপি সম্বন্ধে আপনার যা আপত্তি, তা হ'চ্ছে চোদ্দ আনা লোকের আপত্তি, আর ঐ আপত্তি অতি স্বাভাবিক—চেনা অক্ষরগুলির বিশিষ্ট রেখা সমাবেশই আমাদের মনে একটা ছবি বা ভাব এনে দেয় সেটা ভাষা প্রয়োগের পক্ষে একটা কম সহায়ক নয়—ফরাসী 'শর্ম' থেকে বাঙলা 'সরম' এলেও ভাষাতত্ত্বের বিশেষ এক দৃষ্টিভঙ্গীর অনুমোদিত 'শরম' বানান নিতে ইচ্ছে হয় না; আর তার পরে তো আছে—'অনভ্যাসস্য ফোঁটা কপালে চচ্চড়ায়তে', রোমান বা অন্য অচেনা অক্ষরে পরিচিত বাঙলা ভাষা লিখতে বাধবেই। দেবনাগরী আমি বাঙলা লিপির মতই সহজে লিখি, পড়ি; কিন্তু তবুও স্বীকার করবো যে বাংলা অক্ষরে ছাপা সংস্কৃত বই পেলে দেবনাগরী চাই না। বাঙলা অক্ষরে সংস্কৃত আরও যেন নিকটের বস্তু হয়ে পড়ে। তবে পরিচয়ের ফলে অচেনাও নিজের হয়ে যায়, আর বিশেষ যখন তাকে নিজেব করলে আমাদের নানা সুবিধা হবে বলে মনে হয়। এই পরিচয় একদিনে হবার নয়, সেই জন্য আমি মনে করি অন্ততঃ এক পুরুষ—দু পুরুষও লাগতে পারে—২৫ থেকে ৫০ বছর ধরে biliteralism অর্থাৎ দ্বিলিপিকতা চলবে—পাশাপাশি বাঙলা আর রোমান, অথবা দেবনাগরী আর রোমান, পরে কিছুকাল এই জুড়ি হাঁকিয়ে শেষে দেখা যাবে যে এক ঘোড়ায় কাজ আরও ভাল চলবে।

আপনার আমন্ত্রণ নেবার পক্ষে আমার এবার একটি অন্তরায় হচ্ছে আমি ইতিপূর্বেই বায়না নিয়ে ফেলেছি, তার জন্য সুর ভাঁজবো-ভাঁজবো করছি—আমার কয়েকজন রাজস্থানী ছাত্রের আগ্রহ, আমি জয়পুরে তাদের এক সংস্কৃতি-মণ্ডলে গিয়ে, ভারতীয় সভ্যতার সম্বন্ধে শ্রীপঞ্চমীর সময়ে একটা 'ভাষণ' হিন্দীতে দিয়ে আসি। একরকম রাজী হয়ে গিয়েছি, এখন হিন্দীতে গলাবাজীর মশলা গুঁড়োবার

উদ্যোগে আছি, অর্থাৎ ব্যবস্থা রচনা হাতে নেবো ভাবছি। এরা শাসিয়েছে, যদি সময়ের তাড়া থাকে তাহলে বায়ুযানের ব্যবস্থা করবে। দিল্লীতে মেয়ে জামাই দৌহিত্রী আছে, একদিন দিল্লীতে থাকতে পারা যাবে। তাছাড়া জয়পুরের আশেপাশে দুই একটি জায়গা ঐ সময়ে সেরে আসবার তাগিদ এসেছে। একেবারে পাকা ইন্তেজাম হয়নি, তবে কথা দিয়েছি, তাতেই তারা সব প্রবন্ধ করবার জন্য তৈরী হচ্ছে। সুতরাং বহুদিন পরে আপনার সঙ্গে সদালাপ করবার লোভ এবং গৃহিনীকেও সঙ্গে নিয়ে তাকে একটু হলিডে দেবার সুযোগ, দুইই আপাততঃ অনিচ্ছার সঙ্গে ত্যাগ করতে হচ্ছে।

আপনার 'অগ্নি' খানি পড়েছি—খুব চমৎকার হয়েছে। বর্ণনার সত্যতা অপূর্ব, যেমন বাইরের, তেমনি অন্তরের। অন্য বইখানা ছেলেমেয়েদের ( আর তাদের বন্ধুদের ) হাতে হাতে ঘুরছিল, salvage করে পড়তে হবে। রাহুল সাংকৃত্যায়নের 'বোল্গা সে গঙ্গা'-র ইংরেজি অনুবাদ বেরিয়েছে, From Volga to Ganga, এক ইংরেজ ICS-এর করা। রাহুলের কমিউনিষ্টদল ত্যাগ বিশেষ intriguing—একটা আধ্যাত্মিক বা মানসিক অস্বস্তি এর মধ্যে আছে, রাহুলের সম্বন্ধে যা শুনলুম তাতে তা মনে হয়। 'বোল্গা সে গঙ্গা'-তে অনেক ভুল আর বাজে কথা আছে, তার মধ্যে একটা হচ্ছে যে আধুনিক কমিউনিষ্ট দলের নেতাদের বাইরে প্রাচীনকালের, মধ্যযুগের আর আধুনিক অন্যসব দলের চিন্তানেতারা জোচ্চোর, মতলববাজ—আশাকরা যায় এই মনোভাবের উর্ধ্বে এখন তিনি উঠবেন। আপনার সেই ইতিহাসের ধারামূলক উপন্যাসে[৪৫] হাত দিয়েছেন? পারিবারিক অন্য সমস্ত কুশল তো? প্রীতি নমস্কার জানবেন। ইতি—

আপনার

শ্রীসুনীতিকুমার চট্টোপাধ্যায়[৪৬]

( ৩৩ )

চতুরঙ্গ কার্যালয়
৫৪, গণেশচন্দ্র অ্যাভেনিউ
কলিকাতা-১৩
ফেব্রুয়ারী ২৪, ১৯৫৪

সবিনয় নিবেদন,

আন্তর্জাতিক প্রচারের উদ্দেশ্যে সাম্প্রতিক বাংলা সাহিত্যের বিশিষ্ট একটি কবিতা ও গল্প সংগ্রহ পৃথিবীর প্রধান কয়েকটি ভাষায় অনুবাদ করিয়া প্রকাশের

আয়োজন হইতেছে। আপনি নিজে আপনার দুইটি গল্প[৪৭] নির্বাচন করিয়া পাঠাইয়া এ আয়োজনে সাহায্য করিলে বাধিত হইব। অনুগ্রহ করিয়া ১৫ই মে-র মধ্যে রচনাগুলি পাঠাইবেন। সংগ্রহে প্রকাশিত রচনাগুলির যথোচিত সম্মানমূল্য দেওয়া হইবে। ইতি—

বিনীত

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়

প্রেমেন্দ্র মিত্র

( ৩৪ )

শান্তিনিকেতন

বীরভূম

৩১।১।৫৫

প্রীতিভাজনীয়েষু,

গত কাল নির্বিঘ্নে যথাস্থানে আসিয়া পৌঁছিয়াছি। রাস্তায় সঙ্গী জুটিয়াছিল অরবিন্দ,[৪৮] কাজেই সময়ের দীর্ঘতাজনিত দুঃখ অনেকটাই প্রশমিত হইয়াছিল। ২৯।১।৫৫-এ নির্মলবাবু প্রেরিত দশ টাকা শান্তিনিকেতনে পৌঁছিয়াছিল—অর্থাৎ যে তারিখে সকালে ভাগলপুর হইতে আমার ফিরিবার কথা ছিল। নির্মলবাবু বলিয়াছিলেন টেলিগ্রামও তিনি আমাকে করিয়াছিলেন—সে টেলিগ্রাম আজও আসিল না। সম্ভবত টেলিগ্রাফিক মেসেজটা দ্রুত আসিতে গিযা পথে কোথাও পা ভাঙিয়া পড়িয়া আছে—হয়ত কোনোদিন খোঁড়াইতে খোঁড়াইতে আসিয়া দেখা দিবে। কিন্তু তাহার পথ চাহিয়া উৎসুক হইয়া থাকিবার কোনো প্রয়োজন আর নাই।

দীর্ঘদিন পরে আপনাদের সঙ্গে যে দুদিন মিলিত হইবার সুযোগ ঘটিয়াছিল—সে দুদিন সত্যিই খুব আনন্দে কাটিয়াছে। পূর্বে যে পরিচয় ঘটিয়াছিল তাহার মধ্যে সৌজন্য এবং প্রচলিত ভব্যতার একটা সূক্ষ্ম আড়াল ছিল, যে আড়ালটা আমাদের উভয়ের আন্তরিকতাকে পরস্পরের কাছে নিখুঁতভাবে প্রকাশ করিতে পারে নাই। এবার কিন্তু আপনাদের উদারতা ও আন্তরিকতা সবই অনবগুণ্ঠিত হইয়া আমার অন্তরকে গভীরভাবে স্পর্শ করিয়াছে। এবার আপনার আটপহুরে চাল-চলনের মধ্যে বনফুলের সুষমার সত্যিকার পরিচয় পাইলাম। বনফুলের এবং সাজান গোছান বাগানের ফুলের অবদানের মধ্যে প্রভেদ কী সে কথা সাধারণকে বুঝাইয়া বলিবার প্রয়োজন অনেক সময় ঘটে,—কিন্তু সে প্রভেদের কথা আপনি

বোঝেন। কেননা, আপনি নিজের পরিচয় রসিক সমাজে 'বনফুল' নামে দিয়াছেন।

সেদিন যখন দূরবীণের সাহায্যে দূরের পাখীগুলিকে অত্যন্ত কাছে দেখিতে-ছিলাম তখন মনে হইতেছিল মনের চোখে প্রেমের দূরবীণ ঠিকমত লাগাইতে পারিলে অনেক দূরের জিনিস,—অনেক মনের অগোচর জিনিস অত্যন্ত আপনার হইয়া মনের কাছে আর চোখের কাছে সহজে ধরা দেয়। আবার সেই প্রেমের অভাবে কত কাছের জিনিস দূরে সরিয়া যায়—উড়িয়া যায়। আমাদের সচেতন মনের অজ্ঞাতসারে অনেক সময় মনের গভীর তলায় মাঝে মাঝে কোনো প্রচ্ছন্ন শক্তি বা ভাবের দূরবীণ অতি সহজে ভাবী ঘটনার, অদৃশ্য ঘটনার ব্যাপারকে মনের অনুভব-রাজ্যে এমন সুস্পষ্টভাবে প্রকাশ করে যে বিস্ময়ে স্তম্ভিত হইতে হয়। অথচ সাধারণ বুদ্ধিময় যুক্তি তর্কের দ্বারা সেই প্রচ্ছন্নভাব বা শক্তি যে কী বা কে তাহা বুঝিয়া উঠিতে পারি না। আপনার অভিজ্ঞতা এ সম্বন্ধে কি বলে? জবাব অবশ্য দিবেন। আপনারা সকলে আমার প্রীতি গ্রহণ করুন। ধন্যবাদের সৌজন্য চর্চা করিব না। কেননা নির্মল প্রীতিরাজ্যে আপনাকে পাইয়াছি।

প্রীতিকামী শ্রীসুধাকান্ত রায়চৌধুরী

পুনঃ

নির্মলবাবু ও চণ্ডীবাবুকে[৪৯] আমার প্রীতি নমস্কার দেবেন—ও [illegible]। সত্যি যাচাই করবেন—আমাকে সেদিনকার সকলের ভাল লেগেছিল কিনা?

( ৩৫ )

৭২, বকুলবাগান রোড, কলিকাতা-২

১৪।৪।৫৫

শ্রীযুক্ত ডাঃ বলাইচাঁদ মুখোপাধ্যায়,

শ্রদ্ধাস্পদেষু,

আপনার ১১ তারিখের এবং তার আগের চিঠি পেয়ে সুখী হয়েছি।

পূর্বে আমি রবীন্দ্রপুরস্কার-কমিটিতে ছিলাম, মতভেদের জন্য ছেড়ে দিই নিয়মাবলী সম্বন্ধে বরাবর আমি আপত্তি জানিয়েছি। আমাকে কেন পুরস্কার দেওয়া হল জানি না, বোধ হয় সব চেয়ে স্থবির বলেই। সত্য বলছি, বনফুল পুরস্কার পেলে আমার বেশী আনন্দ হত।

এককালে যার সদস্য ছিলাম সেই কমিটি কর্তৃক পুরস্কৃত হওয়ায় অস্বস্তি বো

করছি। অবশ্য টাকার মূল্য আছে, পাঁচ টাকা বা পাঁচ হাজার যাই হক। কিন্তু যা ঢেঁটরা না পিটিয়ে সহজভাবে হস্তগত হয় (যেমন ইনশিওরান্স কম্পানির বোনস) সেই টাকাই বেশী কাম্য মনে করি।

দাদার[৫০] লেখার একটি নির্বাচিত সংগ্রহ প্রকাশের চেষ্টা করছি। নরেনবাবু আমাশয় রোগে খুব ভুগেছেন, এখন সেরে উঠছেন। আপনি আবার কবে এখানে আসবেন? নমস্কার জানবেন।

আপনার

রাজশেখর বসু

( ৩৬ )

৫৩, হিন্দুস্থান পার্ক, কলিকাতা-২৯

৫।৫।৫৫

কল্যাণীয়েষু বলাই,

তোমার কার্ডখানি পেয়ে কি সুখী হলাম বলতে পারি না। তোমার প্রতি আমার কর্তাদের[৫১] ব্যবহারে আমি লজ্জিত হয়েছিলাম। ভয়ে তোমাকে চিঠি লিখিনি, যদি তুমি তাদের ব্যবহারে আমার প্রতি বিরক্ত হয়ে থাকো। মাঝে মাঝে রাজশেখর সাহস দেন 'বনফুলের ভেতর নীচতা নেই। তুমি খবরাখবর রেখো'।

সম্পূর্ণ ভাল হয়ে গিয়েছি। আমার ডাক্তারও আশ্চর্য হয়ে গিয়েছেন ৭৭ বছর বয়সে আমি রক্ত আমাশয়কে এত সহজে ঘায়েল করে ফেলবো। তবে সাবধানে আছি। কিন্তু তোমার মাতাঠাকুরাণীর দৌবাত্ম্য বেড়েছে। ৫০ বছর পরে তাঁকে আর তাচ্ছিল্য করতে পারছিনে। তবুও আশা করে বসে আছি, বৌমার হাতের চিতলমাছ রান্না আবার খাবো। অরবিন্দ আশা দিয়েছে, বর্ষাকালে নিয়ে যাবে তোমার কাছে। কয়েকদিন সেখানে থেকে মনিহারীতে[৫২] নিয়ে যাবে মাছ ধরবার জন্য। রাজশেখরের সঙ্গে প্রায় দেখা হয়। বৃদ্ধটি (আমার চেয়ে ১॥০ বছরের ছোট) আমার অসুখের সময় ফল নিয়ে ২দিন এসেছিলেন। আমাদের বিয়ের পঞ্চাশ বছর উত্তীর্ণ হয়েছে গত জানুয়ারী মাসে বলাতে একটা পদ্য লিখে দেন তখন। তোমার ভাল লাগবে, তুলে দিচ্ছি।

পঞ্চাশ বছর পরে

**Be old with me,**

**The best is yet to be.**[১]

বুড়ো হও দুজনে থাকিয়া কাছে কাছে,
উত্তম ফল এখনও বাকী আছে ॥
অনেক বছর দুজনে করেছ ঘর,
বহু দোষ গুণ সহেছ পরস্পর।
যা কিছু ঘটেছে সব ভাল, সব ভাল,
আর যা ঘটিবে তাও ভাল, তাও ভাল।
বিধাতার যাহা ভাল লাগে ঘটে তাই,
চোখ কান বুজে সহা ছাড়া গতি নাই।
সুখং বা যদি বা দুঃখং প্রিয়ং বা যদি বাপ্রিয়ম।
প্রাপ্তং প্রাপ্তমুপাসীত হৃদয়েনাপরাজিতঃ ॥[2]
সুখ বা দুঃখ প্রিয় অপ্রিয় যাহা পাও,
অপরাজিত হয়ে হৃদয়ে মেনে নাও।

১। Browning

২। মহাভারত

সজনীও ২দিন এসেছিলেন। সজনীর কাগজে রাজশেখরকে বৃথা আক্রমণ রছে। বছরখানিক আগে 'কথা সাহিত্যে' সজনী রাজশেখর সম্বন্ধে সুন্দর একটি প্রবন্ধ লিখেছিল। সেকথা আমি সজনীকে মনে করিয়ে দিয়েছি। রাজশেখর ও তারাশঙ্কর সম্বর্ধনায় রাজশেখরের উক্তি শোন। নির্মল[৫৩] লিখে নিয়েছিলেন—"দূর থেকে প্রশংসা শুনতে ভাল লাগে, সামনে শুনলে গালাগালের মতন শোনায়। ভগবান আমায় একটু কালা করেছেন, তাই সব কথা শুনতে পাইনি, এইটে আমার সুবিধা। আর মামুলি কথা বলব না। 'আপনারা যা বলেছেন, আমি তার যোগ্য নই। এ হল বঙ্গভারতীর প্রাপ্য ইত্যাদি' বলব না। এরকম বিপদে আমি পচরাচর পড়িনি। তারাশঙ্কর আমার চেয়ে এ বিষয়ে অভিজ্ঞ। তিনি আমার হয়ে আপনাদের কৃতজ্ঞতা জানান।' আশা করি সকলে ভাল আছ। সকলকে আমার ভালবাসা দিও। সময় পেলে উত্তর দিও। ইতি—

নরেন্দ্রনাথ মুখোপাধ্যায়

( ৩৭ )

শরদিন্দু বন্দ্যোপাধ্যায় বিজয় নগর কলোনী
পুণা-২
৮।৫।৫৫

ভাই বলাই,

প্রায় মাসখানেক খুব হৈ হৈ করে কেটে গেল। পুণা থেকে রায়পুর, রায়পুর থেকে পুণা, পুণা থেকে বম্বে, বম্বে থেকে আবার পুণা। এতদিনে স্বস্থানে ফিরে এসে একটু ধাতস্থ হয়ে বসেছি। আমার নতুন পুত্রবধূটি[৫৪] দেখতে শুনতে ভালই হয়েছেন, অন্যান্য পরিচয় ক্রমশ পাওয়া যাবে। টুনু[৫৫] বৌ নিয়ে কলকাতায় চলে গেছে, ওখানেই সংসার পাতবে। উপস্থিত সে কলকাতাতেই posted। আমার বড় এবং মেজ ছেলে বোম্বাইয়ে আছে, কারণ ওদের কর্মস্থল ওখানেই। ওরা তিনজনেই এখন স্বাধীন। আমাকে ছুটি দিয়েছে, তাই নিশ্চিন্ত হয়ে পুণায় এসে কাশীবাস করছি। সঙ্গে আছেন সহধর্মিনী এবং নাতি। আমার এখনও ওই একটিই নাতি, সে আমাদের কাছেই থাকে, এখানকার স্কুলে পড়ছে।

বোম্বাইয়ে থাকা কালে আমার শরীর প্রায় অচল হয়ে পড়েছিল। পুণায় এসে অনেকটা ভাল আছি। সিনেমার সম্পর্ক ঘুচে গেছে, তার ফলে বাংলা লেখার অবকাশ পেয়েছি। এইভাবে শেষ দিনগুলো যদি কেটে যায় তাহলে নালিশ করবার আর কিছু থাকবে না। ছেলেদের বিয়ে দিয়ে সংসারী করে দিলাম, আমার সাংসারিক কর্তব্য সব হল।

তোমার এখনও কিছু কাজ বাকি আছে। কিন্তু তুমি ভাগ্যবান এবং পুণ্যবান, ভগবানের কৃপায় সব ঠিক হয়ে যাবে। তোমার ছেলেদের কোষ্ঠি দেখেছি, তারা ধীমান এবং সুকৃত, যথাসময় নিজ নিজ ক্ষেত্রে প্রতিষ্ঠা লাভ করবে। তুমি করবীর[৫৬] বিয়ের জন্যে এত ব্যস্ত হয়েছ কেন? তার তো এই সবে চৌদ্দ পূর্ণ হয়েছে, বিয়ের তাড়া নেই। কোষ্ঠি দেখেও মনে হল এখনও দেরী আছে, যদি না সেপ্টেম্বর মাসের মধ্যেই বিয়ে হয়ে যায়। কিন্তু সেপ্টেম্বর মাসের মধ্যে বিয়ের সম্ভাবনা খুবই কম। আমি এদিকে নজর রাখবো, যোগ্যপাত্র দেখলে নিশ্চয় তোমাকে খবর দেব। প্রেমেন্দ্র মিত্র এখানে এসেছেন, তিনিও তাঁর মেয়ের জন্যে পাত্র খুঁজে বেড়াচ্ছেন। তাঁর মেয়ের বয়স ২১।২২ হয়েছে। সুতরাং তোমার বেশী অধীর হবার কারণ নেই।

তোমার 'কিছুক্ষণ' সম্বন্ধে খোঁজ খবর নিয়ে যা বুঝলাম তাতে মনে হয় রমেশ

সাইগল তোমার গল্প থেকেই তার ফিল্মের[৫৭] আইডিয়া নিয়েছে। ছবিটা আমি দেখিনি, কিন্তু যারা দেখেছে তারা বলেছে একই আইডিয়া। কিন্তু লোকটা ভারি ধূর্ত, ঘটনাসংস্থানে অনেক অদলবদল করেছে। তুমি যদি ব্যাটাকে ধরতে পারো তাহলে খুবই ভাল হয়। অন্তত উকিল মার্ফত একখানা চিঠি দিয়ে ভয় দেখাতে পারো। হয়তো কেলেঙ্কারীর ভয়ে টাকা দিয়ে মিটমাট করে ফেলতে পারে। একে তো ভারতবর্ষের সমস্ত প্রাদেশিক ভাষায় আমাদের গল্প নিয়মিত চুরি করে ছাপছে, এক পয়সা দেয় না। তার ওপর সিনেমাওয়ালারাও যদি পুকুর চুরি আরম্ভ করে তাহলে আমরা যাই কোথায়? এর একটা বিধান হওয়া দরকার।

আমার সাম্প্রতিক লেখা তুমি বোধ হয় কিছু পড়নি। পড়বার মত না, তবু লিখে যাচ্ছি, পাঠকের মনোরঞ্জনের চেষ্টা করছি। যত বয়স বাড়ছে ততই মনে হচ্ছে মানুষের জীবনে গভীরতা নেই, serious সাহিত্যিকেরা গভীরতার একটা মিথ্যা পরিমণ্ডল সৃষ্টি করে পাঠককে ধাপ্পা দেবার চেষ্টা করছে। জীবনে যদি serious কিছু থাকে তবে ত—হাসি-কৌতুক—হেসেখেলে জীবনটা কাটিয়ে দেবার কৌশল। Paradox-এর মত শোনাচ্ছে, কিন্তু আমি যা অনুভব করি তাই লিখলাম। আমার এই শঙ্করী-ধর্ম সত্ত্বেও যদি আমার লেখা পড়তে চাও বই পাঠাব।

আশা করি তোমরা সকলে ভাল আছ। এদিকে এবার খুব গরম পড়েছে, ওদিকে তো পড়বেই। বেহারের গরম অনেকদিন ভুলে ছিলাম, এবার একটু একটু মনে পড়ছে।

আমার ভালবাসা নিও,

তোমার

শরদিন্দু

( ৩৮ )

টালিগঞ্জ

চারু এভিনিউ

৯।৫।৫৫

ভাই বলাই,

আশা করি ভালো আছ। তোমার 'শ্রীপতি সামন্ত' গল্পটা আমার ১টা Text

book-এ দিলাম—তুমি তোমার ১টা photo কিংবা ছাপা ফোটো পাঠিয়ে দিলে সুখী হইব।

একটা কবিতার Anthology করার ভার ছিল আমার উপর। তোমার আহবণীয় হতে শেষ কবিতাটা নিয়েছি, এর জন্য তোমার কাছে অনুমতির জন্য পত্র যাবে। আশা করি ভালো আছ। আমার শরীর আর বড় ভালো থাকছে না। তোমার পারিবারিক সংবাদ দিও। ইতি—

তোমার দাদা
শ্রীকালিদাস রায়

## পত্র-নির্দেশিকা

[ 'চিঠির বোঝা'র সংগৃহীত সব পত্রই 'ষষ্ঠি-মধু' পত্রিকার বিভিন্ন সংখ্যায় প্রকাশিত হয়েছিল ]

১। বৈতরণী তীরে—বনফুলের দ্বিতীয় উপন্যাস। অগ্রহায়ণ, ১৩৪৩ সালে প্রকাশিত হয়।

২। স্থইনবার্ণ—পুরো নাম Algernon Charles Swinburne (1837-1909) উনবিংশ শতাব্দীর একজন বিখ্যাত কবি। ইন্দ্রিয়-লালসার জন্য তাঁর কবিতা সমালোচকদের দ্বারা অভিযুক্ত হয়েছিল।

৩। তৃণখণ্ড—বনফুলের প্রথম উপন্যাস। প্রথম প্রকাশ—পৌষ, ১৩৪২।

৪। আপনি যাহা লিখিয়াছেন—মোহিতলালের ৭।৪।১৯৩৭ তারিখের পত্রের উত্তরে বনফুলের প্রশংসাসূচক পত্র।

৫। নূতন বইখানি—'বৈতরণী তীরে' গ্রন্থ।

৬। পূর্বে লিখিয়াছিলাম—৭।৪।১৯৩৭ তারিখের পত্রের উল্লেখ।

৭। Hardy—ইংরেজী সাহিত্যের বিখ্যাত ঔপন্যাসিক টমাস হার্ডি (১৮৪০-১৯২৮) Far from the Madding Crowd, The Return of The Native, The Mayor of Casterbridge প্রভৃতি তাঁর বিশ্ব-বিখ্যাত উপন্যাস।

৮। আরও দুইখানি বই—'তৃণখণ্ড' এবং 'বনফুলের গল্প'। 'বনফুলের গল্প' বনফুলের প্রথম প্রকাশিত গ্রন্থ। ১৯৩৬ সালে প্রকাশিত।

৯। ছেলেটিকে লইয়া—মোহিতলালের একটি শিশুপুত্র দীর্ঘদিন যাবৎ Nephrites রোগে ভুগছিল।

১০। ভূয়োদর্শন—'শনিবারের চিঠি' পত্রিকায় প্রথম প্রকাশিত। গ্রন্থাকারে প্রকাশিত ১০।৬।১৯৪২ তারিখে। "শনিবারের চিঠি'তে ব্যঙ্গ রচনা লিখতে লিখতে বনফুলের একঘেয়েমি এসে গিয়েছিল। সেজন্য তিনি ঐ পত্রিকায়-ই একটু ভিন্ন স্বাদের রচনা লিখলেন। এখানে ব্যঙ্গ (satire) নয়, প্রকৃষ্ট হাস্যরস (Humour) সৃষ্টি করাই উদ্দেশ্য।"

১১। আলিবাবা—আরব্য উপন্যাসের একটি বিখ্যাত গল্প আলিবাবা। ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ রচিত 'আলিবাবা' রঙ্গনাট্য এককালে বাঙালী-সমাজে খুব জনপ্রিয় হয়েছিল।

১২। রসেটি—পুরো নাম Dante Gabriel Rossetti (1828-82)। কবি ও চিত্রকর। তাঁর বিখ্যাত সনেট The Blessed Damozel।

১৩। কাগজটা—বনফুলের 'শ্রীমধুসূদন' নাটক 'ভারতবর্ষ' পত্রিকায় ক্রমশঃ প্রকাশিত হয়।

১৪। কিছুক্ষণ—বনফুলের চতুর্থ উপন্যাস। প্রকাশকাল—অগ্রহায়ণ, ১৩৪৪।

১৫। শ্রীমধু—'শ্রীমধুসূদন' নাটক।

১৬। লদকালদকি—বনফুলের 'জঙ্গম' উপন্যাস। এই উপন্যাসের অন্যতম চরিত্র ভন্টুর ব্যবহৃত শব্দ। 'জঙ্গম' প্রথম খণ্ড প্রথম অধ্যায়ের প্রথম সংস্করণ প্রকাশিত হয়েছিল বৈশাখ, ১৩৫০ তারিখে। তার পূর্বে উপন্যাসটি ক্রমশঃ 'ভারতবর্ষ' পত্রিকায় প্রকাশিত হয়।

১৭। মধুসূদন—বনফুল রচিত 'শ্রীমধুসূদন' নাটক।

১৮। বনফুলের আরও গল্প—বনফুলের দ্বিতীয় গল্পসঙ্কলন গ্রন্থ। প্রকাশের তারিখ ১১।৮।১৯৩৮।

১৯। খুকি—বনফুলের ছোট বোন। নাম উমা।

২০। নিত্য জান দিচ্ছে—বনফুলের বাড়িতে মুরগী জমা ছিল। তিনি রোজ একটা করে মুরগী খেতেন।

২১। ভায়ারা—নিহত পাখীগুলো। বনফুল তখন রক্তের নিম্নচাপে ভুগছিলেন।

২২। আপনার গল্পের বইখানি—'বনফুলের গল্প' গ্রন্থখানি।

২৩। আপনার শেষ বইখানি—বনফুলের 'নির্মোক' উপন্যাস।

২৪। 'কিছুক্ষণ'—বনফুলের চতুর্থ উপন্যাস।

২৫। আমার উত্তরের উদাহরণ—কিছুক্ষণ উপন্যাসটির ঘটনাকাল একটি ট্রেন দুর্ঘটনার পর বিলম্বিত আরেকটি ট্রেনের আসার মধ্যবর্তী কাল। বলতে গেলে একটি দিনের ঘটনা।

২৬। আপনার সাহিত্যিক উৎসাহ ও উৎকণ্ঠা—প্রাচীনকালে রামায়ণ মহাভারতের মত বিরাট কাব্য ছিল। বর্তমানে সাহিত্যের মূল বাহন গদ্য। গদ্যের মাধ্যমে বনফুল সমকালীন জীবন অবলম্বনে একটা বিরাট উপন্যাস রচনার কথা ভাবছিলেন। তারই ফল বোধ হয় 'জঙ্গম' উপন্যাস।

২৭। টুলু—বনফুলের ভ্রাতা। নাম গৌরমোহন মুখোপাধ্যায়।

২৮। রবিবাবু—রবীন্দ্রনাথ ঠাকুর।

২৯। দু দুবার প্রবল আঘাত—সাহিত্যিক কেদারনাথ বন্দ্যোপাধ্যায় সামরিক বিভাগে কাজ করতেন। কাজের তাগিদে তিনি একবার চীনে গিয়েছিলেন। দ্বিতীয় আঘাত এসেছিল তার একমাত্র জামাতার মৃত্যুতে। কেদারনাথ ছিলেন প্রবাসী বঙ্গ-সাহিত্য সম্মেলনের অন্যতম প্রতিষ্ঠাতা।

৩০। রাজপুতানা—রবীন্দ্রনাথের 'নবজাতক' কাব্যগ্রন্থের একটি অনবদ্য কবিতা।

৩১। কেয়া, অসীম, খোকা—বনফুলের বড় মেয়ে এবং দুই ছেলে।

৩২। ঝোলে ঝালে অম্বলে—ডাক্তারি, সাহিত্যচর্চা এবং সংসারের ব্যাপারে বনফুলকে তখন খুবই ব্যস্ত থাকতে হোত।

৩৩। M. Crawford—আমেরিকান ঔপন্যাসিক। পুরো নাম Francis Marion Crawford ( 1854-1909 )। তিনি Indian Herald পত্রিকার সঙ্গে যুক্ত হয়ে এলাহাবাদে ছিলেন।

৩৪। মোহমুক্তি—কেদারনাথ বন্দ্যোপাধ্যায়ের লেখা নাটক।

৩৫। ভৌতিক—'বনফুলের ব্যঙ্গ কবিতা' দ্রষ্টব্য।

৩৬। প্রোলেটারিয়েট— ঐ

৩৭। একটি নাটিকা—'কঙ্কি' 'ভারতবর্ষে' প্রকাশিত।

৩৮। বাণপ্রস্থ—'দশভাণ' নাটক সংকলন-গ্রন্থ দ্রষ্টব্য।

৩৯। ফাঁকি দিয়াছেন—'সিনেমার গল্প' চিত্রনাট্যটি 'দ্বৈরথ' উপন্যাস অবলম্বনে লিখিত।

৪০। অরবিন্দ—বনফুলের ভ্রাতা। বর্তমানে চিত্র পরিচালক অরবিন্দ মুখোপাধ্যায়।

৪১। ঘণ্টামারা—পক্ষী সম্বন্ধে পেঙ্গুইনের বই।

৪২। গল্পসংগ্রহ—বনফুলের প্রস্তাবিত ছোটগল্পের সংকলন গ্রন্থ। এই নামে পরেও কোন পুস্তক প্রকাশিত হয়নি।

৪৩। সত্যবাবুর—বনফুলের পিতা। শ্রীসত্যচরণ মুখোপাধ্যায়।

৪৪। গেন্থ—কেদারনাথ বন্দ্যোপাধ্যায়ের নাতি।

৪৫। ধারামূলক উপন্যাসে—বনফুলের 'স্থাবর' উপন্যাস।

৪৬। সুনীতিকুমার—সুনীতিকুমার এই সময়ে দেবনাগরী লিপিতে বাংলা ভাষা প্রচলনে উদ্যোগী হয়েছিলেন।

৪৭। আপনার দুটি গল্প—বনফুলের একটি গল্প প্রকাশিত হয়েছিল। গল্পটির নাম চান্দ্রায়ণ। গ্রন্থটির নাম Green & Gold ( 1956 ), গল্পটি হুমায়ুন কবির ইংরেজিতে অনুবাদ করেছিলেন। নাম One of Those।

৪৮। অরবিন্দ—বনফুলের ভ্রাতা অরবিন্দ মুখোপাধ্যায়।

৪৯। নির্মলবাবু ও চণ্ডীবাবু—নির্মলবাবু বনফুলের ভ্রাতা। চণ্ডীবাবু বা চণ্ডীচরণ ঘোষ ছিলেন বঙ্গীয় সাহিত্য পরিষদ, ভাগলপুর শাখার সম্পাদক।

৫০। দাদার লেখার—শশিশেখর বসুর রচনাবলী।

৫১। আমার কর্তাদের—সচিত্র ভারতের কর্মচারীদের।

৫২। মনিহারিতে—বনফুলের পৈত্রিক নিবাস।

৫৩। নির্মল—নির্মল বসু ( নৃতত্ত্ববিদ )।

৫৪। নতুন পুত্রবধূ—শরদিন্দু বন্দ্যোপাধ্যায়ের সেজছেলের বৌ।

৫৫। টুনু—শরদিন্দু বন্দ্যোপাধ্যায়ের সেজ ছেলে।

৫৬। করবী—বনফুলের ছোটমেয়ে।

৫৭। তার ফিল্মের—বনফুলের 'কিছুক্ষণ' উপন্যাস হিন্দীতে অনূদিত হয়। শরদিন্দু বন্দ্যোপাধ্যায়ের পত্র পেয়ে বনফুল রমেশ সাইগলকে উকিলের চিঠি দিয়েছিলেন। তাতে শেষ পর্যন্ত ফিল্মটি বন্ধ হয়ে যায়।

পত্রগুচ্ছ সম্পাদন এবং নির্দেশিকা প্রণয়ন করেছেন ডঃ সরোজমোহন মিত্র।